উপনয়ন না হইলে ব্রহ্মচারী হয় না, অথচ ক্ষত্রিয়ের উপনয়ন একাদশ বৎসরে বিহিত (১)। সুতরাং নকুল ও সহদেবের একাদশ বৎসরে উপনয়ন হইলে এবং তাহার পর এক বৎসরের কিছু অধিক কাল সেই পর্ব্বতে থাকিয়া পাণ্ডু পরলোক গমন করিলে, নকুল ও সহদেবের ১৩ বৎসর বয়স হয়, তাহাতে যুধিষ্ঠিরের ১৬, ভীমের ১৫ এবং অর্জ্জুনের ১৪ বৎসর বয়সই দাঁড়ায়।

সে যাহা হউক, উক্ত বচনগুলি পর্য্যালোচনা করিয়া ইহাই বুঝা যায় যে, কুরুক্ষেত্রযুদ্ধের সময়ে যুধিষ্ঠিরের ৭২, ভীমের ৭১, অর্জ্জুনের ৭০ এবং নকুল ও সহদেবের ৬৯ বৎসর বয়স হইয়াছিল (২)। তাহার পর, জ্যোতিষপ্রভৃতি শাস্ত্রের নিয়ম আছে যে, বয়স হিসাবে যে বৎসর, মাস বা দিন লিখিত হয়, তাহা অতীতই ধরিতে হয়। সুতরাং বুঝিতে হইবে যে, কুরুক্ষেত্রযুদ্ধের সময়ে যুধিষ্ঠিরপ্রভৃতির যথাক্রমে ৭২, ৭১, ৭০ ও ৬৯ বৎসর এবং কয়েক মাস ও দিন অতীত হইয়াছিল। ওদিকে পূর্ব্ব পরিচ্ছেদে আমরা বলিয়া আসিয়াছি যে, অগ্রহায়ণমাসে কুরুক্ষেত্রযুদ্ধ এবং পরবর্ত্তী মাঘী পূর্ণিমায় কলিযুগ ও কলাব্দ আরম্ভ হইয়াছিল, আবার আদিপর্ব্বেরই ১১৭ অধ্যায়ের সুস্পষ্ট বচন ও যুক্তি অনুসারে জানা যায় যে, জ্যৈষ্ঠমাসের পূর্ণিমায় যুধিষ্ঠিরের, চৈত্রমাসের শুক্লত্রয়োদশীতে ভীম ও দুর্য্যোধনের এবং ফাল্গুনমাসের পূর্ণিমায় অর্জ্জুনের জন্ম হইয়াছিল (৩)। এখন ইহা জানা গেল যে, সেই জ্যৈষ্ঠমাসের পূর্ণিমায় যুধিষ্ঠিরের ৭২ বৎসর, চৈত্রমাসের শুক্লা ত্রয়োদশীতে ভীমের ৭১ বৎসর, এবং ফাল্গুনমাসের পূর্ণিমায় অর্জ্জুনের ৭০ বৎসর বয়স হইয়াছিল, তখন তাঁহারা অজ্ঞাতবাস হইতে মুক্ত হইয়া দুর্য্যোধনের সহিত সন্ধির চেষ্টা করেন এবং তাহাতে অকৃতকার্য্য হইয়া যুদ্ধের আয়োজন করিতে থাকেন, তাহাতে আষাঢ়মাস হইতে অগ্রহায়ণমাসের শুক্লাদ্বাদশীপর্য্যন্ত সময় অতীত হয়। তাহার পর, অগ্রহায়ণমাসের শুক্লাত্রয়োদশীতে যুদ্ধ আরম্ভ করিয়া আঠার দিনের দিন অমাবস্যাতে যুধিষ্ঠির জয়লাভ করেন, তাহার পরদিন পৌষী শুক্লপ্রতিপদে তিনি রাজা হন এবং তৎপরবর্ত্তী মাঘী পূর্ণিমাতে কলিযুগ ও কলাব্দ আরম্ভ হয়। সুতরাং এই হিসাবে নিম্নে যুধিষ্ঠিরপ্রভৃতির জন্ম ও মৃত্যুর সময় লিখিত হইল।

১। কলাব্দ আরম্ভের ৭২ বৎসর, ৭ মাস, ২৯ দিন পূর্ব্বে (৩১৭৪ খৃষ্টপূর্ব্বাব্দে) জ্যৈষ্ঠমাসে, পূর্ণিমা তিথিতে, দিনের বেলা ১৬ দণ্ডসময়ে শতশৃঙ্গপর্ব্বতে যুধিষ্ঠিরের জন্ম এবং ৩৭ কলাব্দে (৩০৬৫ খৃষ্টপূর্ব্বাব্দে) স্বর্গারোহণ হইয়াছিল।

২। কলাব্দ আরম্ভের ৭১ বৎসর, ১০ মাস ২ দিন পূর্ব্বে (৩১৭৩ খৃষ্টপূর্ব্বাব্দে) চৈত্রমাসে, শুক্লপক্ষের ত্রয়োদশী তিথিতে, দিনের বেলা ২১ দণ্ডসময়ে শতশৃঙ্গপর্ব্বতে ভীমসেনের জন্ম এবং ৩৭ কলাব্দে (৩০৬৫ খৃষ্টপূর্ব্বাব্দে) মৃত্যু।

৩। কলাব্দ আরম্ভের ৭১ বৎসর, ১০ মাস, ২ দিন পূর্ব্বে (৩১৭৩ খৃষ্টপূর্ব্বাব্দে) চৈত্র-

---

(১) 'গর্ভাষ্টমেঽষ্টমে বাব্দে ব্রাহ্মণস্যোপনায়নম্। রাজ্ঞামেকাদশে সৈকে বিশামেকে যথা কুলম্ ॥" —যাজ্ঞবল্ক্যসংহিতা।

(২) এই বয়সে যুধিষ্ঠিরপ্রভৃতি বৃদ্ধ এবং অক্ষম হইবারই সম্ভাবনা, এরূপ ধারণা করা সঙ্গত নহে। কারণ উঁহাদেরই পিতামহ ভীষ্ম এবং দ্রোণপ্রভৃতি যথানিয়মে যুদ্ধ করিয়াছিলেন, ইহা মহাভারতেই দেখা যায়। তার পর ইয়ুরোপীয় মহাযুদ্ধের সময় জার্ম্মানসেনাপতি হিণ্ডেনবার্গেরও ৮২ বৎসর বয়স ছিল বলিয়া শুনা যায় এবং বর্ত্তমান সময়েও ঐরূপ বয়সের অনেক লোককেই সমস্ত কার্য্যক্ষম দেখা যায়।

(৩) এই আদিপর্ব্বের ১১৭ অধ্যায়ে নকুল ও সহদেবের জন্মমাসপ্রভৃতির কোন উল্লেখ নাই; সুতরাং উঁহাদের কোষ্ঠী দেওয়া যাইবে না।

মাসে, শুক্লপক্ষের ত্রয়োদশী তিথিতে, রাত্রি ৬ দণ্ডসময়ে হস্তিনারাজধানীতে দুর্য্যোধনের জন্ম এবং কল্যব্দ আরম্ভের দেড় মাস পূর্ব্বে ( ৩০২৮ খৃষ্টপূর্ব্বাব্দে ) রণক্ষেত্রে মৃত্যু। (১)

৪। কল্যব্দ আরম্ভের ৭০ বৎসর, ১০ মাস ২৯ দিন পূর্ব্বে ( ৩১৭২ খৃষ্টপূর্ব্বাব্দে ) ফাল্গুনমাসে, পূর্ণিমা তিথিতে, দিনের বেলা ২৬ দণ্ডসময়ে, শতশৃঙ্গপর্ব্বতে অর্জ্জুনের জন্ম এবং ৩৭ কল্যব্দে ( ৩০৬৫ খৃষ্টপূর্ব্বাব্দে ) মৃত্যু।

৫। কল্যব্দ আরম্ভের ৬৯ বৎসর পূর্ব্বে ( ৩১৭১ খৃষ্টপূর্ব্বাব্দে ) শতশৃঙ্গপর্ব্বতে নকুল ও সহদেবের জন্ম এবং ৩৭ কল্যব্দে ( ৩০৬৫ খৃষ্টপূর্ব্বাব্দে ) মৃত্যু। (২)

অদ্য ৫০৩১ কল্যব্দের, ১৮৫২ শকাব্দের এবং ১৩৩৭ বঙ্গাব্দের ১৯শে অগ্রহায়ণ ( ১৯৩০ খৃষ্টাব্দের ৫ই ডিসেম্বর )। সুতরাং অদ্য হইতে ৫১০৩ বৎসর পূর্ব্বে যুধিষ্ঠিরের জন্ম হইয়াছিল। এই নিয়মে ভীমপ্রভৃতির ও গণনা করিতে হইবে।

—:*:—

## বিরোধ সমাধান।

এই সন্দর্ভে জানা গেল যে, যুধিষ্ঠির যে দিন রাজা হইয়াছিলেন, সেই দিন হইতে যুধিষ্ঠিরাব্দ এবং তাহার দেড় মাস পর হইতে কলাব্দ আরম্ভ হইয়াছিল। ওদিকে কিন্তু শ্রীমদ্ভাগবত, বিষ্ণুপুরাণ, ব্রহ্মপুরাণ ও কল্কিপুরাণে দেখা যায় যে, শ্রীকৃষ্ণ যে দিন মহাপ্রয়াণ করিয়াছিলেন, সেই দিন কলি প্রবেশ করিয়াছিল। যথা—

"যস্মিন্ কৃষ্ণো দিবং যাতস্তস্মিন্নেব তদাহহনি।
প্রতিপন্নং কলিযুগমিতি প্রাহুঃ পুরাবিদঃ॥" শ্রীমদ্ভাগবত ১২-২-৩৩ শ্লোক।

"যস্মিন্ কৃষ্ণো দিবং যাতস্তস্মিন্নেব তদাহহনি।
প্রতিপন্নং কলিযুগং তস্য সংখ্যাং নিবোধ মে॥" বিষ্ণুপুরাণ ৪-৩৭-৪০ শ্লোক।

"যস্মিন্ দিনে হরির্যাতো দিবং সন্ত্যজ্য মেদিনীম্।
তস্মিন্ দিনেহবতীর্ণোহয়ং কালকায়ঃ কলিঃ কিল॥" ব্রহ্মপুরাণ ২১২-অ-৮৫ শ্লোক।

"গতে কৃষ্ণে স্বনিলয়ং প্রাদুর্ভূতো যথা কলিঃ।" কল্কিপুরাণ ১অ-১৩ শ্লোক।

এই বচনগুলি যুক্তিসঙ্গতও বটে। কেন না, সাক্ষাৎ ধর্ম্মপ্রবর্ত্তক শ্রীকৃষ্ণ বিদ্যমান থাকিতে, পাপপ্রবর্ত্তক কলি প্রবেশ করিতে সমর্থ ছিল না। এদিকে যুধিষ্ঠির রাজ্যলাভ করিয়া ৩৬ বৎসর রাজত্ব করেন এবং সেই ষট্‌ত্রিংশত্তম বৎসরেই শ্রীকৃষ্ণ মহাপ্রয়াণ করেন। যথা—

"ষট্‌ত্রিংশেত্বথ সম্প্রাপ্তে বর্ষে কৌরবনন্দনঃ।
দদর্শ বিপরীতানি নিমিত্তানি যুধিষ্ঠিরঃ॥
ষট্‌ত্রিংশেহথ ততো বর্ষে বৃষ্ণীনামনয়ো মহান্।
অন্যোন্যং মুসলৈস্তে তু নিজঘ্নুঃ কালচোদিতাঃ॥"

( মহাভারত, মৌসলপর্ব, প্রথম অধ্যায়, প্রথম ও ত্রয়োদশ শ্লোক )

---

(১) "যস্মিন্নহনি ভীমস্তু জজ্ঞে ভরতসত্তম। দুর্য্যোধনোহপি তত্রৈব প্রজজ্ঞে বসুধাধিপ।" আদিপর্ব্ব ১১৭ অধ্যায়, ২১ শ্লোক। ইহাতে জানা যায়—ভীম ও দুর্য্যোধনের এক তারিখেই জন্ম; মধ্যাহ্নসময়ে ভীমের জন্ম সেখানে লিখিতই আছে, আর যুক্তি দ্বারা জানা যায় যে, সেই রাত্রিতে তুলালগ্নে দুর্য্যোধনের জন্ম হইয়াছিল। তত্রত্য ভারতকৌমুদীটীকার যুক্তি দ্রষ্টব্য।

(২) নকুল ও সহদেবের জন্মমাসপ্রভৃতি মূলে লিখিত নাই বলিয়া তাহা লেখা গেল না। সুতরাং ইঁহাদের কোষ্ঠী ও দেওয়া যাইবে না।

অতএব যুধিষ্ঠিরাব্দের ৩৬ বৎসর পরে কল্যব্দেব আরম্ভ ধরা উচিত ছিল। ইহার উত্তরে আমরা বলিব—যেমন সূর্য্যোদয়ের চারি দণ্ড পূর্ব্ব হইতেই শাস্ত্রে দিন বলিয়া ধরা হয় (১), অথচ সূর্য্যোদয় হয় তাহার পরে, তেমন এক্ষেত্রেও বিধাতার নিয়মানুসারে যুধিষ্ঠিরের রাজ্যলাভের দেড়মাস পর হইতেই কলির অধিকার হইয়াছিল, কিন্তু শ্রীকৃষ্ণ বিদ্যমান ছিলেন বলিয়া তৎকালে প্রবেশ করিতে না পারায় ৩৬ বৎসর পরে শ্রীকৃষ্ণের মহাপ্রয়াণ হইলেই কলি প্রবেশ করিয়াছিল বা নিজের প্রভাব ব্যক্ত করিতে আরম্ভ করিয়াছিল, সুতরাং ভাস্করাচার্য্যপ্রভৃতি কলির অধিকার ধরিয়া কল্যব্দ গণনা আরম্ভ করিয়াছেন, আর শ্রীমদ্ভাগবতপ্রভৃতি কলির প্রভাব ব্যক্ত করাকেই কলির প্রবেশ বলিয়াছেন। অতএব উভয় মতের কোন বিরোধ নাই।

২। বরাহমিহির তাঁহার বৃহৎসংহিতার ১৩ অধ্যায়ে লিখিয়াছেন—

"আসন্ মঘাসু মুনয়ঃ শাসতি পৃথ্বীং যুধিষ্ঠিরে নৃপতৌ।
ষড়্দ্বিপঞ্চদ্বিযুতঃ শককালস্তস্য রাজ্ঞশ্চ॥
একৈকস্মিন্নৃক্ষে শতং শতং তে চরন্তি বর্ষাণাম্।"...

ইহার তাৎপর্য্য এই—যুধিষ্ঠিরের রাজ্যলাভ হইতে ২৫২৬ বৎসর গত হইলে শকাব্দ আরম্ভ হইয়াছিল। সুতরাং বর্ত্তমান শকাব্দ ১৮৫২, তাহার সহিত ঐ ২৫২৬ যোগ করিলে ৪৩৭৮ হয়। এদিকে বর্ত্তমান কল্যব্দ ৫০৩১, তাহা হইতে ঐ ৪৩৭৮ বাদ দিলে ৬৫৩ থাকে। অতএব জানা যাইতেছে যে, বরাহমিহিরের মতে ৬৫৩ কল্যব্দে যুধিষ্ঠির রাজা হইয়াছিলেন।

বরাহমিহিরের এই মত অনুসরণ করিয়াই কহ্লণমিশ্র ১১৪৮ খৃষ্টাব্দে তাঁহার রাজতরঙ্গিণী-গ্রন্থের প্রথমাধ্যায়ে লিখিয়া গিয়াছেন—

"শতেষু ষট্সু সার্দ্ধেষু ত্র্যধিকেষু চ ভূতলে।
কলের্গতেষু বর্ষাণামভবন্ কুরুপাণ্ডবাঃ॥৫১॥"

(কুরুপাণ্ডবাস্তেষাং যুদ্ধানি) ৬৫৩ কল্যব্দে কুরুপাণ্ডবের যুদ্ধ হইয়াছিল। এই দুই মতেও কল্যব্দ ঠিকই আছে, কিন্তু যুধিষ্ঠিরাব্দ তাহা হইতে ৬৫৩ বৎসর পরবর্ত্তী হইতেছে ইহাই বিরোধ।

আমরা পূর্ব্বেই বলিয়াছি যে, মহারাজ বিক্রমাদিত্যের সভায় যে নয়জন পণ্ডিত 'নবরত্ন' নামে বিখ্যাত ছিলেন, তাঁহাদের মতের গুরুত্ব অন্যান্য পণ্ডিতের মত অপেক্ষা অনেক অধিক। তা'র পর, এই বরাহমিহিরও সেই নবরত্নসভার বরাহমিহির নহেন। কেন না, আমরা পূর্ব্বেই দেখাইয়াছি যে, সেই নবরত্নসভা খৃষ্টজন্মের ৩৩ বৎসর পূর্ব্বে বিদ্যমান ছিল, আর এই বরাহমিহির খৃষ্টীয় ষষ্ঠ শতাব্দীর প্রথমভাগে প্রাদুর্ভূত হইয়া তাহার শেষ ভাগে তিরোভূত হন (২)। সুতরাং জ্যোতির্বিদাভরণকার কালিদাসের মত অপেক্ষা এই বরাহমিহিরের মত বিশেষ দুর্ব্বল। দ্বিতীয় কথা এই যে, কুরুপাণ্ডবের সমস্ত বৃত্তান্ত বলাই যে গ্রন্থের প্রধান উদ্দেশ্য, সেই মহাভারতের সুস্পষ্ট বচনের সঙ্গে যে মতের মিল হইবে, সেই মত গ্রহণ করাই সর্ব্বতোভাবে উচিত। অতএব পূর্ব্বোক্ত "অন্তরে চৈব সম্প্রাপ্তে" ইত্যাদি মহাভারতবচনের সহিত কালিদাসের মত ও উক্ত শিলালিপিকারের মত মিলিত হয় বলিয়া তাহাই গ্রাহ্য।

---

(১) "ত্রিযামাং রজনীং প্রাহুস্ত্যক্ত্বাদ্যন্তচতুষ্টয়ম্। নাড়ীনাং তদুভে সন্ধ্যে দিবসাদ্যন্তসংজ্ঞিতে॥" তিথিতত্ত্বধৃত।

(২) ব্রহ্মগুপ্তরচিত খণ্ডখাদ্যের টীকায় আমরাজ লিখিয়াছেন—"নবাধিকপঞ্চশতসংখ্যশাকে বরাহমিহিরাচার্য্যো দিবং গতঃ"।

ইহাতে বরাহমিহির ও কহ্লণমিশ্রের মত পরিত্যাগ করিতে বলা হইল না, কিন্তু পণ্ডিতসম্প্রদায়সিদ্ধ এই রীতির অনুসরণ করিতে বলা হইল যে, স্মৃতির মধ্যে মনুস্মৃতি প্রধান (১); সুতরাং তাহার সঙ্গে অন্য স্মৃতির বিরোধ হইলে, সেই মনুস্মৃতির যথাশ্রুত অর্থ রাখিয়া, (২) অন্য স্মৃতির বিভিন্নার্থ করিয়া, সেই অন্য স্মৃতিকে যেমন মনুস্মৃতির সহিত মিলিত করিবার রীতি আছে, এ ক্ষেত্রেও তেমন কালিদাস ও শিলালিপিকারের মতের সংগত বিরোধ হইয়াছে বলিয়া এইভাবে বরাহমিহির ও কহ্লণমিশ্রের মতের মিল করিতে হইবে যে, কলি ও দ্বাপরের সুদীর্ঘ সন্ধিকালের মধ্যে দ্বাপরের অন্তঃপাতী শেষ ৬৫৩ বৎসর ধরিয়া বরাহমিহির ও কহ্লণমিশ্র ঐ কথাগুলি বলিয়া গিয়াছেন। এতদ্ভিন্ন এই বিরোধভঞ্জনের অন্য কোন উপায় আছে বলিয়া মনে হয় না।

৩। তা'র পর, অপেক্ষাকৃত অত্যন্ত আধুনিক প্রাচ্য ও পাশ্চাত্য কতিপয় পণ্ডিত শ্রীমদ্ভাগবত ও বিষ্ণুপুরাণের কয়েকটি বচন দেখিয়া ভিন্ন ভিন্ন সিদ্ধান্ত করিয়া গিয়াছেন। সে বচন কয়টী এই—

"আরভ্য ভবতো জন্ম যাবন্নন্দাভিষেচনম্।
এতদ্বর্ষসহস্রন্তু শতং পঞ্চদশোত্তরম্ ॥২৬॥
সপ্তর্ষীণান্তু যৌ পূর্ব্বৌ দৃশ্যেতে উদিতৌ দিবি।
তয়োস্তু মধ্যে নক্ষত্রং দৃশ্যতে যৎ সমং নিশি ॥২৭॥
তেনৈব ঋষয়ো যুক্তাস্তিষ্ঠন্ত্যব্দশতং নৃণাম্।
তে ত্বদীয়ে দ্বিজাঃ কালে অধুনা চাশ্রিতা মঘাঃ ॥২৮॥
... ... ...
যদা দেবর্ষয়ঃ সপ্ত মঘাসু বিচরন্তি হি।
তদা প্রবৃত্তস্তু কলির্দ্বাদশাব্দশতাত্মকঃ ॥৩১॥
যদা মঘাভ্যো যাস্যন্তি পূর্ব্বাষাঢ়াং মহর্ষয়ঃ।
তদা নন্দাৎ প্রভৃত্যেষ কলির্বৃদ্ধিং গমিষ্যতি ॥৩২॥"

(শ্রীমদ্ভাগবত, দ্বাদশ স্কন্ধ, দ্বিতীয় অধ্যায়)

রাজা পরীক্ষিতের নিকট শুকদেব বলিতেছেন—'আপনার জন্ম হইতে আরম্ভ করিয়া নন্দের অভিষেক পর্য্যন্ত এক হাজার একশত পঞ্চদশ বৎসর। নক্ষত্ররূপী সপ্তর্ষিগণের মধ্যে যে দুইজন ঋষিকে আকাশে প্রথম উদিত হইতে দেখা যায়, তাঁহাদের মধ্যে আবার যাঁহাকে রাত্রিতে সমান দেখা যায়, সেই নক্ষত্রের সহিত মিলিত হইয়া সপ্তর্ষিগণ মনুষ্যপরিমাণের এক শত বৎসর অবস্থান করেন। সেই সপ্তর্ষিগণ এখন আপনার সময়ে মঘানক্ষত্রে আছেন। সপ্তর্ষিগণ যখন (এখন) মঘা নক্ষত্রে বিচরণ করিতেছেন, তখন (এখন) কলি দ্বাদশ শত বৎসর প্রবৃত্ত হইয়াছে। যখন ঐ সপ্তর্ষিরা মঘা হইতে পূর্ব্বাষাঢ়া নক্ষত্রে যাইবেন, তখন নন্দ হইতেই এই কলি বৃদ্ধি পাইবে (যথাশ্রুত অনুবাদ)।

(১) "মন্বর্থবিপরীতা যা সা স্মৃতির্ন প্রশস্যতে। বেদার্থোপনিবন্ধৃত্বাৎ প্রাধান্যং হি মনোঃ স্মৃতম্॥" বৃহস্পতিসংহিতা।

(২) "স্মৃত্যন্তরবিরোধে মনুস্মৃতিরেব গ্রাহ্যা"। শ্রাদ্ধবিবেকের টীকায় শ্রীকৃষ্ণ তর্কালঙ্কার।

"যাবৎ পরীক্ষিতো জন্ম যাবন্নন্দাভিষেচনম্।
এতদ্বর্ষসহস্রন্তু জ্ঞেয়ং পঞ্চদশোত্তরম্ ॥৩২॥"

(বিষ্ণুপুরাণ, চতুর্থ অংশ, চতুর্বিংশ অধ্যায়)

এই অধ্যায়ে আরও কতিপয় বচন, উক্ত শ্রীমদ্ভাগবতের বচনগুলিরই প্রায় অনুরূপ দেখা যায়। আবার এই অধ্যায়ে আরও দেখা যায়—

"মহানন্দিসুতঃ শূদ্রাগর্ভোদ্ভবো মহাপদ্মো নন্দঃ পরশুরাম ইবাখিলক্ষত্রিয়ান্তকারী ভবিতা। ···মহাপদ্মস্তৎসুতাশ্চৈকং বর্ষশতমবনীপতয়ো ভবিষ্যন্তি। নবৈব তান্ নন্দান্ কৌটিল্যো ব্রাহ্মণঃ সমুদ্ধরিষ্যতি। তেষামভাবে মৌর্য্যাশ্চ পৃথিবীং ভোক্ষ্যন্তি। কৌটিল্য এব চন্দ্রগুপ্ত রাজ্যেঽভিষেক্ষ্যতি।"

শ্রীমদ্ভাগবতের দ্বাদশ স্কন্ধে প্রথমাধ্যায়েও প্রায় অবিকল এইরূপ বচন দেখা যায়—

"মহানন্দিসুতো রাজন্! শূদ্রাগর্ভোদ্ভবো বলী।
মহাপদ্মপতিঃ কশ্চিন্নন্দঃ ক্ষত্রবিনাশকৃৎ ॥
তস্য চাষ্টৌ ভবিষ্যন্তি সুমাল্যপ্রমুখাঃ সুতাঃ।
য ইমাং ভোক্ষ্যন্তি মহীং রাজানশ্চ শতং সমাঃ ॥
নব নন্দান্ দ্বিজঃ কশ্চিৎ প্রপন্নানুদ্ধরিষ্যতি।
তেষামভাবে জগতীং মৌর্য্যা ভোক্ষ্যন্তি বৈ কলৌ ॥
স এব চন্দ্রগুপ্তং বৈ দ্বিজো রাজ্যেঽভিষেক্ষ্যতে।"

পুরাণের এই বচনগুলিতে চন্দ্রগুপ্তের কথা পর্য্যন্ত পাওয়া গেল। তাহার পর ইতিহাসে দেখা যায়, এই চন্দ্রগুপ্তের সময়ে ৩২৭ খৃষ্টপূর্ব্বাব্দে (১) সুপ্রসিদ্ধ গ্রীক্‌বীর আলেকজাণ্ডার ভারতবর্ষ আক্রমণ করিয়াছিলেন, তাহার কয়েক বৎসর পরে আলেকজাণ্ডারের সেনাপতি সেলুকাসের সঙ্গে যুদ্ধ করিয়া চন্দ্রগুপ্ত জয় লাভ করেন এবং সেলুকাসের কন্যাকে বিবাহ করেন।

এই সমস্ত পর্য্যালোচনা করিয়া প্রাচ্য ও পাশ্চাত্য কতিপয় মনস্বী লোক যুধিষ্ঠিরের সময়-নিরূপণে নানাবিধ মতের আবিষ্কার করিয়া ঐতিহাসিক তথ্যকে অত্যন্ত সন্দেহসঙ্কুল করিয়া রাখিয়া গিয়াছেন। রমেশচন্দ্র ১২৫০ খৃষ্টপূর্ব্বাব্দে, বঙ্কিমচন্দ্র ১৪৩০ খৃষ্টপূর্ব্বাব্দে, প্রাট্‌ ১২০৮ খৃষ্টপূর্ব্বাব্দে, বুকানন ১৩০০ খৃষ্টপূর্ব্বাব্দে এবং উইলসন, কোলব্রুক ও এল্‌ফিন্‌ষ্টোন ১৪০০ খৃষ্ট-পূর্ব্বাব্দে, এতদ্ভিন্ন কোন কোন পাশ্চাত্য পণ্ডিত ইঁহারও বহু পরে যুধিষ্ঠিরের সময়নিরূপণ করিয়া গিয়াছেন। ইঁহার প্রত্যেক মতের অনুকূল যুক্তি-প্রমাণ উদ্ধৃত করিতে হইলে, প্রবন্ধ অত্যন্ত বিস্তৃত হইয়া পড়ে; সুতরাং সে বিষয়ে বিরত থাকা গেল।

উক্ত মতগুলি পর্য্যালোচনা করিয়া ইহা জানা যায় যে, পরীক্ষিতের জন্ম অর্থাৎ যুধিষ্ঠিরের রাজ্যলাভ হইতে নন্দের অভিষেককালের মধ্যে এইরূপ ব্যবধান হয়; রমেশচন্দ্রের মতে ৯২৩ বৎসর, বঙ্কিমচন্দ্রের মতে ১১০৩, প্রাটের মতে ৮৭৩, বুকাননের মতে ৯৭৩ এবং উইলসন-প্রভৃতির মতে ১০৭৩ বৎসর মাত্র।

ইহাদের প্রতিবাদে আমাদের প্রথম বক্তব্য এই যে, ইঁহারা যে মহাভারতের নায়ক

(১) এমনই আশ্চর্য্য যে এই আলেকজাণ্ডারের ভারত আক্রমণ নিয়াও তিনটি মতভেদ আছে। কেহ ৩২৬, কেহ ৩২৫ এবং কেহ ৩২৭ খৃষ্টপূর্ব্বাব্দে আলেকজাণ্ডারের ভারত আক্রমণ বলেন।

যুধিষ্ঠিরের সময়নিরূপণ করিতে প্রবৃত্ত হইয়াছিলেন, সেই মহাভারতেরই দুইটী বচন পর্য্যালোচনা করিলে, নিশ্চয়ই যুধিষ্ঠিরকে এত অর্ব্বাচীন করিতে পারিতেন না। সে বচন দুইটী এই—

"ততস্ত্বং পুরুষশ্রেষ্ঠ! ধর্ম্মেণ প্রতিপেদিবান্।
ইদং বর্ষসহস্রাণি সর্ব্বভূতানুপালকঃ ॥১৮॥"
"পরিশ্রান্তো বয়স্থশ্চ ষষ্টিবর্ষো জরান্বিতঃ।
ক্ষুধিতঃ স মহারণ্যে দদর্শ মুনিসত্তমম্ ॥২৬॥"

(মহাভারত, আদিপর্ব্ব, ৪৪ অধ্যায়। পুস্তকবিশেষে আদিপর্ব্ব, ৪৯ অধ্যায়।) প্রাচীন টীকায় প্রথম বচনটীর কোন অর্থ দেখা যায় না।

(জনমেজয়ের নিকট বৃদ্ধমন্ত্রিগণ বলিতেছেন)—"তৎপরে আপনি কুলক্রমাগত এই রাজ্যতন্ত্র ধর্ম্মতঃ লাভ করিয়াছেন এবং অতিশৈশবাবস্থাতেই রাজ্যে অভিষিক্ত হইয়া সহস্র বৎসর প্রজাবর্গ শাসন করিতেছেন ॥১৮॥" ৬কালীপ্রসন্নসিংহকৃত অনুবাদ।

(জনমেজয়ের নিকট বৃদ্ধমন্ত্রিগণই বলিতেছেন।)—"তৎকালে তিনি (পরীক্ষিৎ) ষষ্টিবর্ষ বয়স্ক ও অতিজীর্ণকলেবর হইয়াছিলেন, এই নিমিত্ত অতি অল্পকালের মধ্যে একান্ত ক্লান্ত ও ও ক্ষুৎপিপাসায় নিতান্ত আক্রান্ত হইলেন। পরে ইতস্ততঃ পর্য্যটন করিতে করিতে অরণ্যমধ্যে এক মুনিকে দেখিতে পাইলেন ॥২৬॥" ৬কালীপ্রসন্নসিংহকৃত অনুবাদ।

মহাভারতের এই স্থান হইতে জানা যায় যে, ইহার পরে সেই মুনি পরীক্ষিতের কথার উত্তর না দেওয়ায় পরীক্ষিৎ ক্রুদ্ধ হইয়া মুনির গলায় মরা সাপ ঝুলাইয়া দেন, এই বৃত্তান্ত জানিয়া ঐ মুনির পুত্র পরীক্ষিৎকে অভিসম্পাত করেন, তাহাতেই সপ্তমদিনে তক্ষকদংশনে পরীক্ষিতের মৃত্যু হয়। তৎপরে জনমেজয় রাজা হন।

এখন মহাভারতেরই সুস্পষ্ট বচন অনুসারে জানা যাইতেছে যে, পরীক্ষিতের জন্ম হইতে ৬০ বৎসর এবং তাহার পুত্র জনমেজয়ের রাজত্বকাল ১০০০ বৎসর—এই ১০৬০ বৎসরের মধ্যে জনমেজয়ের রাজত্বকালেই রমেশচন্দ্র, প্রাট্ ও বুকাননের মতে নন্দের অভিষেক হইয়াছিল; আর, জনমেজয়ের পুত্র শতানীকের রাজত্বকালেই বঙ্কিমচন্দ্র ও উইলসনপ্রভৃতির মতে নন্দের অভিষেক হইয়াছিল, ইহা বাধ্য হইয়াই স্বীকার করিতে হয়, অথচ ইঁহাদের রাজ্যকাল হইতে অতিদূর ভবিষ্যতে নন্দের রাজ্যাভিষেক হইয়াছিল, ইহা সর্ব্ববাদিসিদ্ধ। অতএব এমন অদ্ভুত সিদ্ধান্ত কোন ঐতিহাসিকই স্বীকার করিতে পারেন না।

তবে, জনমেজয়ের এক হাজার বৎসর রাজত্ব করা অসম্ভব মনে করিয়া, উক্ত বচন দুইটীকে প্রক্ষিপ্ত বা অতিরঞ্জক বলিয়া, বা পাঠান্তর কল্পনা করিয়া, কিংবা ব্যাখ্যান্তর ঘটাইয়া, উঁহারা আপন আপন মত রাখিবার চেষ্টা করিতে পারেন। তাহা হইলেও আমরা বলিব যে, উঁহাদের মধ্যে অনেকেই আপন সিদ্ধান্তের অনুকূলে শ্রীমদ্ভাগবতের যে বচনটীকে প্রধান অবলম্বন বলিয়া ধরিয়াছেন, সে বচনটীর শ্রীধরস্বামীর ব্যাখ্যা দেখিলে, তাঁহারা সম্ভবতঃ উক্তরূপ ভ্রমে পতিত হইতেন না। সে বচনটী ও তাহার শ্রীধরস্বামিকৃত ব্যাখ্যা এই—

"আরভ্য ভবতো জন্ম যাবন্নন্দাভিষেচনম্।
এতদ্বর্ষসহস্রন্তু শতং পঞ্চদশোত্তরম্ ॥" শ্রীমদ্ভাগবত ১২-২-২৬

"কলিযুগাবান্তরবিশেষং বক্তুমাহ—আরভ্যেত্যাদিনা। বর্ষসহস্রং পঞ্চদশোত্তরং শতঞ্চেতি কয়াপি বিবক্ষয়া অবান্তরসংখ্যেয়ম্।" শ্রীধরস্বামিকৃত টীকা।

ইহার তাৎপর্য্য এই—"এই যে এক হাজার এক শত পনর সংখ্যা বলিয়াছেন, ইহা শুকদেব কোন উদ্দেশ্যবশতঃ কোন বৃহত্তর সংখ্যার অন্তর্গত সংখ্যাই বলিয়াছেন।"

ইহাতে বেশ বুঝা গেল যে, ঋষিকল্প শ্রীধরস্বামীর মতেও পরীক্ষিতের জন্মকাল হইতে নন্দের অভিষেককালের মধ্যে এক হাজার এক শত পনর বৎসর অপেক্ষা অনেক অধিক বৎসর গিয়াছিল।

এখন যদি অপর পক্ষ শ্রীধরস্বামীর এই যুক্তিসঙ্গত ব্যাখ্যাটিকেও প্রক্ষিপ্ত বলিয়া অগ্রাহ্য করেন, তবে আমাদের বাধ্য হইয়াই সেই দায়ভাগলিখিত জীমূতবাহনের উপহাসোক্তিটীর উল্লেখ করিতে হইবে যে, **"পরমপ্রেক্ষাবন্মনু-গৌতম-দক্ষাদিপ্রযুক্তপদানাং প্রতিক্ষণমবিবক্ষামাচক্ষাণঃ স্বস্যৈব সাক্ষাদবিবক্ষিতত্বং খ্যাপয়তি।"**

তা'র পর, বঙ্কিমবাবু, হিন্দুসভ্যতার অর্ব্বাচীনতাবাদী যে সাহেবদের উপর নানাবিধ ব্যঙ্গোক্তি করিতে ছাড়েন নাই, সেই সাহেবদের মধ্যেই হিপার্কস ও মাস্কেলাইনের লেখার উপর নির্ভর করিয়া, জ্যোতিষগণনা দেখাইয়া তাঁহার কৃষ্ণচরিত্রে এক প্রৌঢ়িবাদ বলিয়াছেন যে, "ভরসা করি, এই সকল প্রমাণের পর আর কেহই বলিবেন না যে, মহাভারতের যুদ্ধ দ্বাপরের শেষে পাঁচ হাজার বৎসর পূর্ব্বে হইয়াছিল।" আমরা কিন্তু ঐ সাহেব দুইটীর লেখাকে অভ্রান্ত বলিয়া মনে করি না, সুতরাং বঙ্কিমবাবুর এই সিদ্ধান্তকেও অভ্রান্ত বলিয়া স্বীকার করি না।

এখন দেখা যাউক, প্রকৃত সিদ্ধান্ত ঠিক রাখিয়া শ্রীমদ্ভাগবত ও বিষ্ণুপুরাণের ঐ বচনগুলির সামঞ্জস্য করা যায় কি না। আমরা পূর্ব্বেই সিদ্ধান্ত করিয়া আসিয়াছি যে, আজ (১৯৩০ খৃষ্টাব্দ) হইতে ৫০৩১ বৎসর পূর্ব্বে কুরুপাণ্ডবের যুদ্ধ হইয়াছিল, আর ইহাও যুক্তির সাহায্যে বলিয়াছি যে, কুরুপাণ্ডবসম্বন্ধে মহাভারতের প্রমাণই সর্ব্বাপেক্ষা প্রবল এবং অন্যান্য প্রমাণ দুর্ব্বল, তৎপরে আবার দেখাইয়াছি যে, পরস্পর বিরোধস্থানে প্রবল প্রমাণের যথাশ্রুত অর্থ রাখিয়া দুর্ব্বল প্রমাণের অর্থান্তর করিতে হইবে। পাঠকমহোদয়গণ! এইগুলি মনে রাখিয়া পর্য্যালোচনা করিবেন।

"অন্তরে চৈব সম্প্রাপ্তে কলিদ্বাপরয়োরভূৎ।
সমন্তপঞ্চকে যুদ্ধং কুরুপাণ্ডবসেনয়োঃ॥"

এই মহাভারতোক্ত প্রবল প্রমাণের সঙ্গে শ্রীমদ্ভাগবত ও বিষ্ণুপুরাণোক্ত

"আরভ্য ভবতো জন্ম যাবন্নন্দাভিষেচনম্।
এতদ্বর্ষসহস্রন্তু শতং পঞ্চদশোত্তরম্॥"

এই বচনের বিরোধ হয় বলিয়া, "পঞ্চদশোত্তরম্" **এই পঞ্চদশ শব্দের অর্থ পঞ্চদশ শত**। ইহাতে লক্ষণা হইল বটে, তবে তাহা অজহৎস্বার্থা বলিয়া তত দোষাবহ নহে; বিশেষতঃ ঋষিকল্প শ্রীধরস্বামীই এই লক্ষণা করিবার ইঙ্গিত করিয়া গিয়াছেন। তাহা আমরা অনতিপূর্ব্বেই দেখাইয়াছি। সুতরাং এই শ্রীমদ্ভাগবত ও বিষ্ণুপুরাণের বচনেই পাওয়া গেল ১০০০+১০০+১৫০০=২৬০০ বৎসর। তা'র পর,

"তস্য চাষ্টৌ ভবিষ্যন্তি সুমাল্যপ্রমুখাঃ সুতাঃ।
য ইমাং ভোক্ষ্যন্তি মহীং রাজানশ্চ শতং সমাঃ॥"

এই শ্রীমদ্ভাগবতের বচন অনুসারে ইহা জানা যাইতেছে যে, মহাপদ্মনন্দের পুত্রেরাই একশত বৎসর রাজত্ব করিয়াছিলেন। সুতরাং বিষ্ণুপুরাণোক্ত গদ্যেরও এইরূপই অর্থ করিতে হইবে। তাহাতে মহাপদ্মনন্দের নির্দ্দিষ্ট রাজত্বকাল পাওয়া না গেলেও বাধ্য হইয়াই বলিতে হইবে যে, মহাপদ্মনন্দ ৭৪ বৎসর রাজত্ব করিয়া পরলোকে গমন করিয়াছিলেন, (১) না হইলে, উক্ত মহাভারতবচনের সহিত সামঞ্জস্য হয় না। এক্ষণে খৃষ্টজন্মের ৩২৭ বৎসর পূর্ব্বে আলেকজাণ্ডার ভারত আক্রমণ করিয়াছিলেন, সেই ৩২৭ বৎসর ধরিতে হইবে। তাহা হইলেই আমরা যে খৃষ্টজন্মের ৩১০১ বৎসর পূর্ব্বে কুরুপাণ্ডবের যুদ্ধ হইয়াছিল বলিয়া সিদ্ধান্ত করিয়াছি, তাহা বর্ণে বর্ণে মিলিয়া যাইবে। যথা—

| | |
|---|---|
| "আরভ্য ভবতো জন্ম"—ইত্যাদি শ্রীমদ্ভাগবতোক্ত— | ২৬০০ বৎসর। |
| মহাপদ্মনন্দের রাজত্বকাল ... ... .. | ৭৪ " |
| মহাপদ্মনন্দের পুত্রগণের রাজত্বকাল ... ... | ১০০ " |
| খৃষ্টজন্মের পূর্ব্ব হইতে আলেকজাণ্ডারের ভারতাক্রমণকাল | ৩২৭ " |
| | ৩১০১ |

এখন শ্রীমদ্ভাগবত ও বিষ্ণুপুরাণের অবশিষ্ট বচন কয়টার সামঞ্জস্য দেখাইয়া এই প্রবন্ধের উপসংহার করিব। সে বচন কয়টা এই—

"সপ্তর্ষীণান্তু যৌ পূর্ব্বৌ দৃশ্যেতে উদিতৌ দিবি।
তয়োস্তু মধ্যে নক্ষত্রং দৃশ্যতে যৎ সমং নিশি॥২৭॥
তেনৈব ঋষয়ো যুক্তাস্তিষ্ঠন্ত্যব্দশতং নৃণাম্।
তে ত্বদীয়ে দ্বিজাঃ কালে অধুনা চাশ্রিতা মঘাঃ॥২৮॥
... ... ...
যদা দেবর্ষয়ঃ সপ্ত মঘাসু বিচরন্তি হি।
তদা প্রবৃত্তস্তু কলির্দ্বাদশাব্দশতাত্মকঃ॥৩১॥
যদা মঘাভ্যো যাস্যন্তি পূর্ব্বাষাঢ়াং মহর্ষয়ঃ।
তদানন্দাৎ প্রভৃত্যেষ কলির্বৃদ্ধিং গমিষ্যতি॥৩২॥" (২)

(১) মহাপদ্মনন্দের ১৭৪ বৎসর বয়স এবং তাঁহার পুত্রগণের ঐ হিসাবে যথাসম্ভব বয়স ছিল; এমন অবস্থায় চাণক্য তাঁহাদিগকে বিনষ্ট করেন, ইহা স্বীকার করিলে, চাণক্যকর্ত্তৃক নয়জন নন্দের হত্যাও সম্ভবপর হয়। ঐরূপ দীর্ঘ জীবনলাভ অসম্ভব নহে। কেন না, মৃচ্ছকটিকে দেখা যায়—"লব্ধ্বা চায়ুঃ শতাব্দং দশদিনসহিতং শূদ্রকোঽগ্নিং প্রবিষ্টঃ"; আমরাও ১২০ বৎসর এবং ১৩২ বৎসর বয়সের লোক দেখিয়াছি। সংবাদপত্রে দেখা যায় বর্ত্তমানে কনষ্টান্টীনোপোলের জারো' আঘা নামক এক ব্যক্তির বয়স ১০৬ বৎসর এবং বুলগেরিয়ার জ্যাঙ্কা মিড্ভা নামক একটী স্ত্রীলোকের বয়স ১৫২ বৎসর। এই দুই জনই বর্ত্তমান সময়ে কার্য্যক্ষম আছেন। তারপর রাজতরঙ্গিণী প্রথম তরঙ্গ ৩০৮ শ্লোক ("স বর্ষসপ্ততিং ভুক্ত্বা ভুবং ভূলোকভৈরবঃ।"...) ইহাতে জানা যায়, কাশ্মীররাজ মিহিরকুল ৭০ বৎসর রাজত্ব করিয়াছিলেন এবং ইংলণ্ডেশ্বরী ভিক্টোরিয়াও ৬৪ বৎসর রাজত্ব করিয়া গিয়াছেন। সুতরাং নন্দের ৭৪ বৎসর রাজত্ব করা অসম্ভব বলিয়া মনে করা সঙ্গত নহে।

(২) ৩১-৩২ শ্লোকয়োরর্থঃ—যদা সপ্ত দেবর্ষয়ো মঘাসু বিচরন্তি, তদা যুধিষ্ঠিররাজ্যসময়ে পরীক্ষিতশ্চ শৈশবযৌবনসময়ে কলিঃ প্রবৃত্তঃ। তু কিন্তু যদা তে মহর্ষয়ো মঘাভ্যঃ পূর্ব্বাষাঢ়াং প্রাপ্স্যন্তি, তদা প্রভৃতি দ্বাদশাব্দশতে

ইহার শেষ বচনটীর "তদানন্দাৎ" এইখানে নন্দশব্দ ধরিলে এবং তাহার অর্থ মহাপদ্মনন্দ করিলেই অত্যন্ত অসামঞ্জস্য উপস্থিত হয়। সুতরাং পূর্ব্ব বচন দুইটীর অর্থ, সকলের মতেই সমান থাকিবে, পরের বচন দুইটীর অর্থ এইরূপ করিতে হইবে—যখন সপ্তর্ষিগণ মঘানক্ষত্রে আসিয়াছিলেন, তখন (যুধিষ্ঠিরের রাজত্বকালে এবং পরীক্ষিতের শৈশব ও যৌবনকালে) কলি উপস্থিত হইয়াছিল, কিন্তু যখন সেই সপ্তর্ষিরা মঘানক্ষত্র হইতে পূর্ব্বাষাঢ়া নক্ষত্র ভোগ করিয়া যাইবেন, তখন হইতে (কলির প্রবৃত্তি অবধি) বার শত বৎসর আরম্ভ হইবার উপক্রমে, এই কলি নিজের অনুকূল রাজা ও প্রজা লাভ করায় আনন্দে বৃদ্ধি লাভ করিবে।

সপ্তর্ষিরা এক একটা নক্ষত্রে এক এক শত বৎসর অবস্থান করেন, মঘা হইতে পূর্ব্বাষাঢ়া এগার নক্ষত্র, সুতরাং সপ্তর্ষিদের এগারটা নক্ষত্র ভোগ করিতে এগার শত বৎসর লাগে। অতএব এখন আর কোথাও কোন অসামঞ্জস্য দেখা যায় না, সুতরাং এই প্রবন্ধটা সংস্কৃতভাষায় লিখিলে, অবশ্যই এখন লিখিতাম যে, **"ইতি সর্ব্বমবদাতম্।"**

—————:o:—————

# মহাভারতরচনার সময়।

মহর্ষি শ্রীকৃষ্ণদ্বৈপায়ন এক বেদকে চারি ভাগে বিভক্ত করেন (১)। এই বেদবিভাগ অত্যন্ত জ্ঞান ও গবেষণা-সাধ্য বলিয়া সম্ভবতঃ তৎকালবর্ত্তী জ্ঞানীরা তাঁহাকে 'বেদব্যাস' উপাধি দান করিয়া সম্মানিত করিয়াছিলেন, তাহার পর তিনি মহাভারত রচনা করেন। ইহার প্রমাণ আমরা মহাভারতেই দেখিতে পাই। আদিপর্ব্ব-প্রথম অধ্যায় ৫৪ শ্লোক--

"তপসা ব্রহ্মচর্য্যেণ ব্যস্য বেদং সনাতনম্।
ইতিহাসমিমং চক্রে পুণ্যং সত্যবতীসুতঃ॥"

আর, প্রথম হইতে শেষপর্য্যন্ত প্রত্যেক অধ্যায়সমাপ্তিতেই 'বৈয়াসিক্যাম্' এই শব্দটা লেখা আছে।

এখন জিজ্ঞাস্য হইতে পারে যে, প্রথম হইতে আস্তীকোপাখ্যান ও কথানুবন্ধপর্য্যন্ত পঞ্চান্নটী অধ্যায় মহাভারতের প্রস্তাবনা, ইহার বক্তা সূত, সুতরাং সে অংশ বেদব্যাস রচনা করেন নাই, তথাপি সে অংশের অধ্যায়সমাপ্তিতেও 'বৈয়াসিক্যাম্' এইরূপ লেখা আছে কেন? ইহার উত্তরে বক্তব্য যে, প্রসিদ্ধ মৃচ্ছকটিকপ্রকরণ শূদ্রককৃত, তাহার প্রস্তাবনায় লিখিত আছে 'লব্ধ্বা চায়ুঃ শতাব্দং দশদিনসহিতং শূদ্রকোঽগ্নিং প্রবিষ্টঃ"। একথা তৎকালমৃত শূদ্রককবি লিখিতে পারেন নাই, নিশ্চয়ই অন্য কোন কবি লিখিয়াছেন, তথাপি সেই প্রস্তাবনা যেমন শূদ্রককৃত মৃচ্ছকটিকের সহিত সম্বন্ধ থাকায় শূদ্রককৃত বলিয়াই প্রসিদ্ধ রহিয়াছে, সেইরূপ মহাভারতের ঐ প্রস্তাবনা তৎকালবর্ত্তী অন্য কোন ঋষির রচিত হইলেও বৈয়াসকী মহাভারতসংহিতার সহিত সম্বন্ধ থাকায় 'বৈয়াসকী' বলিয়া লিখিত ও প্রসিদ্ধ হইয়াছে। অথবা কালিদাসপ্রভৃতি কবিগণ শাকুন্তলপ্রভৃতি নাটকের প্রস্তাবনা হইতে সমস্ত অংশ রচনা করিয়া তাহার প্রস্তাবনা অংশ সূত্রধার দ্বারা এবং প্রকৃত অংশ দুষ্মন্তপ্রভৃতি দ্বারা বলাইয়াছেন, বেদব্যাসও তেমন মহাভারতের প্রথম হইতে সমস্ত অংশ রচনা করিয়া

---

দ্বাদশাব্দশতোপক্রমে আত্মা স্বরূপং যস্য স তাদৃশঃ, এষ কলিঃ, আনন্দাৎ স্বানুকূলরাজপ্রজালাভাবোদাৎ বৃদ্ধিং গমিষ্যতি।

(১) "বিব্যাসৈকং চতুর্দ্ধা যো বেদবিদাং বরঃ।" আদিপর্ব্ব, ৫৫ অধ্যায়, ৫ শ্লোক।

তাহার প্রস্তাবনা অংশ সূত দ্বারা এবং প্রকৃত অংশ বৈশম্পায়ন দ্বারা বলাইয়াছেন; সুতরাং প্রস্তাবনাভাগেও 'বৈয়াসিক্যাম্' এইরূপ লেখা সঙ্গতই হইয়াছে।

"ইতিহাসমিমং চক্রে পুণ্যং সত্যবতীসুতঃ" এই মহাভারতের বচন অনুসারেই জানা যায় যে, মহাভারত একখানি ইতিহাসগ্রন্থ; সুতরাং তাহা উপন্যাসের ন্যায় কবিকল্পনাপ্রসূত হইতে পারে না। অতএব যুধিষ্ঠিরপ্রভৃতির জীবনচরিত শেষ হইলে পরই বেদব্যাস যে মহাভারত রচনা করিয়াছিলেন তাহা অনায়াসেই বুঝা যায় এবং মহাভারতের একটা বচনের আভাসেও তাহা জানা যায়। আদিপর্ব্ব, প্রথম অধ্যায়, ৫৮ শ্লোক—

"তেষু জাতেষু বৃদ্ধেষু গতেষু পরমাং গতিম্।
অব্রবীদ্ভারতং লোকে মানুষেঽস্মিন্ মহানৃষিঃ॥"

অর্থাৎ ধৃতরাষ্ট্র, পাণ্ডু ও বিদুর জন্মিয়া বৃদ্ধ হইয়া স্বর্গলাভ করিলে পর, মহর্ষি বেদব্যাস এই মনুষ্যলোকে মহাভারত বলিয়াছিলেন। পূর্ব্বেই পাণ্ডুর মৃত্যু হইয়াছিল, তাহার অনেক পরে কুরুক্ষেত্রযুদ্ধ এবং যুধিষ্ঠিরের রাজ্যলাভ হয়, সেই রাজত্বের শেষ সময়ে ধৃতরাষ্ট্র আশ্রমে বাস করিয়া স্বর্গারোহণ করেন, তৎপরে যদুবংশধ্বংস হয় এবং কৃষ্ণ মহাপ্রয়াণ করেন। এই সময়ে যুধিষ্ঠিরের ৩৬ বৎসর রাজত্ব করা হইয়াছিল; ইহা আমরা পূর্ব্বেই (যুধিষ্ঠিরের সময়প্রবন্ধে ৩৭ পৃষ্ঠে) বলিয়া আসিয়াছি। তখন ৩৬ বৎসরবয়স্ক পরীক্ষিৎকে রাজা করিয়া যুধিষ্ঠির মহাপ্রস্থান ও স্বর্গারোহণ করেন; তাহার পর পরীক্ষিৎ ২৪ বৎসর রাজত্ব করিয়া ৬০ বৎসর বয়সে তক্ষক-দংশনে মৃত্যুমুখে পতিত হন (১)। এই সমস্ত বৃত্তান্ত মহাভারতেই লিখিত আছে; আবার সেই পরীক্ষিতের পুত্র জনমেজয় সর্পসত্র সমাপ্ত হইলে, বৈশম্পায়ন ব্যাসরচিত মহাভারত বলিতেছেন, ইহাও মহাভারতেই দেখা যায় (২); সুতরাং বাধ্য হইয়াই স্বীকার করিতে হইবে যে, **পরীক্ষিতের মৃত্যুর পরে জনমেজয়ের সর্পসত্রের পূর্ব্বে প্রকৃত মহাভারত রচিত হইয়াছিল** এবং জনমেজয়ের নিকট প্রকৃত মহাভারত বলার পরে অন্য কোন ঋষি, অথবা স্বয়ং বেদব্যাসই সমগ্র উপাখ্যানটাকে সুসংলগ্ন করিবার জন্য প্রস্তাবনাভাগ রচনা করিয়া প্রকৃত মহাভারতের সহিত যোগ করিয়া দিয়াছিলেন।

এখন মহাভারতরচনার সময় জানা সহজ হইয়া আসিয়াছে। কেন না, আমরা পূর্ব্বেই (৩৬ পৃষ্ঠে) নানাবিধ প্রমাণ-প্রয়োগ দ্বারা দেখাইয়া আসিয়াছি যে, ৩৭ কল্যব্দে অর্থাৎ ৩০৬৫ খৃষ্টপূর্ব্বাব্দে যুধিষ্ঠির স্বর্গারোহণ করিয়াছিলেন; আর এখন মহাভারতের প্রমাণ দ্বারাই দেখাইলাম যে, তৎকালে পরীক্ষিৎ রাজা হইয়া ২৪ বৎসর রাজত্ব করিয়া পরলোকে গমন করেন এবং তাহার পর মহাভারত রচিত হয়। অতএব এখন নিঃসন্দেহে বলা যাইতে পারে যে, ৩৭ কল্যব্দের (৩০৬৫ খৃষ্টপূর্ব্বাব্দের) ২৪ বৎসর পরে অর্থাৎ **৬১ কল্যব্দে (৩০৪১ খৃষ্টপূর্ব্বাব্দে) বেদব্যাস মহাভারত রচনা আরম্ভ করেন এবং তিন বৎসরে সে রচনা সমাপ্ত করেন।** বেদব্যাস

(১) "পরিশ্রান্তো বয়স্থশ্চ ষষ্টিবর্ষো জরান্বিতঃ। ক্ষুধিতঃ স মহারণ্যে দদর্শ মুনিসত্তমম্॥" আদিপর্ব্ব, ৪৪ অধ্যায়, ২৬ শ্লোক।

(২) জনমেজয় উবাচ। "কথিতং বৈ সমাসেন ত্বয়া সর্ব্বং দ্বিজোত্তম!। মহাভারতমাখ্যানং কুরূণাং চরিতং মহৎ॥" ... ... বৈশম্পায়ন উবাচ। ... ... "ত্রিভির্বর্ষৈঃ সদোত্থায়ী কৃষ্ণদ্বৈপায়নো মুনিঃ। মহাভারতমাখ্যানং কৃতবানিদমদ্ভুতম্॥" আদিপর্ব্ব, ৫৭ অধ্যায়, ১ ও ৫০ শ্লোক।

তিন বৎসরে যে মহাভারত রচনা করেন, তাহার প্রমাণও মহাভারতেই পাওয়া যায়। যথা—আদিপর্ব্ব, ৫৭ অধ্যায়, ৪০ শ্লোক—

"ত্রিভির্বর্ষৈর্মহাভাগ কৃষ্ণদ্বৈপায়নোঽব্রবীৎ।
নিত্যোত্থিতঃ শুচিঃ শক্তো মহাভারতমাদিতঃ॥"

মহাভারতের প্রস্তাবনাভাগে বৌদ্ধসন্ন্যাসী ও বৌদ্ধমঠের উল্লেখ (১) দেখিয়া অনেকে মনে করেন যে, মহাভারতের ঘটনা অতিপ্রাচীন হইলেও মহাভারতগ্রন্থ বা অন্ততঃ তাহার প্রস্তাবনাভাগ বুদ্ধ শাক্যসিংহের ধর্ম্মপ্রচারের পরে রচিত হইয়াছিল। আমরা কিন্তু ঐরূপ ধারণাকে অত্যন্ত অসমীচীন বলিয়া মনে করি। কারণ, মহাভারতের ঐ প্রস্তাবনাভাগেই দেখা যায় যে, বৌদ্ধসন্ন্যাসিরূপী তক্ষক কুণ্ডল হরণ করিলে, উতঙ্ক পাতালে যাইয়া, সেই কুণ্ডল আনিয়া, তাহাই গুরুদক্ষিণা দেন এবং তক্ষকের উপরে ক্রুদ্ধ হইয়া, তাহার প্রতিশোধ লইবার জন্য হস্তিনায় যাইয়া জনমেজয় রাজাকে উত্তেজিত করেন (২)। ইহাতে ঐ বৌদ্ধসন্ন্যাসী ও জনমেজয় রাজা সমসাময়িক ছিলেন, ইহাই বুঝা যায়, তা'র পর, বৌদ্ধসন্ন্যাসী জনমেজয়ের সময়ে থাকিলে বৌদ্ধমঠও তখন ছিল, ইহাও বুঝিতে হইবে। কেন না, বিহার বা বৌদ্ধমঠ বৌদ্ধসন্ন্যাসীদিগেরই আশ্রয়স্থান। ওদিকে যুধিষ্ঠিরের স্বর্গারোহণের পর পরীক্ষিৎ রাজা হইয়া ২৪ বৎসর রাজত্ব করিয়া পরলোক গমন করিলে, তাঁহার পুত্র জনমেজয় রাজা হন, ইহা মহাভারতেই দেখা যায়। অতএব জনমেজয় যুধিষ্ঠিরের স্বর্গারোহণের পূর্ব্বে বা অব্যবহিত পর জন্মিয়াছিলেন এবং খৃষ্টপূর্ব্ব ৩১০০ শতাব্দীতে বিদ্যমান ছিলেন, ইহা অবশ্যই স্বীকার করিতে হইবে। আর শাক্যসিংহ খৃষ্টপূর্ব্ব ৬৩৩ অব্দে জন্মিয়াছিলেন, ইহা ঐতিহাসিক বৃত্তান্ত। অতএব শাক্যসিংহ জনমেজয় হইতে প্রায় আড়াই হাজার বৎসরের পরবর্ত্তী ছিলেন বলিয়া তাঁহার প্রবর্ত্তিত ধর্ম্মাবলম্বী বৌদ্ধসন্ন্যাসী কখনই জনমেজয়ের সময় থাকিতে পারেন না। তা'র পর, মহাভারতরচয়িতা বেদব্যাসেরই রচিত বেদান্তদর্শন বা শারীরকসূত্রের দ্বিতীয় অধ্যায়ের দ্বিতীয় পাদে বৌদ্ধমত খণ্ডন দেখিতে পাওয়া যায় (৩)। অতএব স্বীকার করিতে হইবে যে, শাক্যসিংহের বহুপূর্ব্ব কাল হইতেই বৌদ্ধমত, বৌদ্ধধর্ম্ম, বৌদ্ধসন্ন্যাসী ও বৌদ্ধমঠ চলিয়া আসিতেছিল। তাহা আমরা সংস্কৃতভাষায় লিখিত ললিতবিস্তরসূত্র, বুদ্ধচরিতকাব্য, লঙ্কাবতারসূত্র ও অবদানকল্পলতাপ্রভৃতি গ্রন্থে এবং পালিভাষায় লিখিত জাতকপ্রভৃতিগ্রন্থেও দেখিতে পাই। ঐ গ্রন্থগুলি পর্য্যালোচনা করিলে ইহাও জানিতে পারি যে, ক্রকুচ্ছন্দনামক বুদ্ধ খৃষ্টপূর্ব্ব ৩১০১ অব্দে, কনকমুনিনামক বুদ্ধ খৃষ্টপূর্ব্ব ২০৯০ অব্দে, কাশ্যপনামক বুদ্ধ খৃষ্টপূর্ব্ব ১০১৪ অব্দে এবং শাক্যসিংহ খৃষ্টপূর্ব্ব ৬৩৩ অব্দে জন্মিয়াছিলেন, আবার ইহাদের পূর্ব্বেও ১২ জন বুদ্ধ জন্মিয়াছিলেন, সুতরাং মহাভারতে বা বেদান্তদর্শনে বৌদ্ধসন্ন্যাসী বা বৌদ্ধমত খণ্ডন থাকায় তাহা শাক্যসিংহের পরে রচিত বলিয়া অনুমান করা যায় না।

(১) "সোঽপশ্যদথ পথি নগ্নং ক্ষপণকমাগচ্ছন্তম্...। আদিপর্ব্ব, ৩ অধ্যায় ১৩৪ গদ্য। "ইমাং মহীং শৈলবনোপপন্নাং সমাগরগ্রামবিহারপত্তনম্.....।" আদিপর্ব্ব, ৩১ অধ্যায়, ১০ শ্লোক।

(২) 'স উপাধ্যায়েনানুজ্ঞাতো ভগবানুতঙ্কঃ ক্রুদ্ধস্তক্ষকং প্রতিচিকীর্ষমাণো হাস্তিনপুরং প্রতস্থে ॥১৮৬॥... ..অস্মিন্ করণীয়ে তু কার্য্যে পার্থিবসত্তম। বাল্যাদিবান্যদেব ত্বং কুরুষে নৃপসত্তম।" ॥১৯০॥ আদিপর্ব্ব, ৩ অধ্যায়।

(৩) "নসুদায় উভয়হেতুকেঽপি তদপ্রাপ্তিঃ" ইত্যাদি সূত্র, ভাষ্য ও টীকাপ্রভৃতি দ্রষ্টব্য।

# মহাভারতম্

## আদিপর্ব্ব

—:*:—

(১। অনুক্রমণিকাপর্ব্ব।

### প্রথমোঽধ্যায়ঃ।

—:*:—

নারায়ণং নমস্কৃত্য নরঞ্চৈব নরোত্তমম্।
দেবীং সরস্বতীঞ্চৈব * ততো জয়মুদীরয়েৎ ॥

ভারতকৌমুদী নাম টীকা

নমো গণেশায়।

মূর্ত্তিশূন্যমপি সর্ব্বমূর্ত্তিকং মৃত্যুহীনমপি শাশ্বতং শবম্।
শ্রৌতশান্তমপি চোগ্ররূপিণং নৌমি চিত্রচরিতং মহেশ্বরম্ ॥

খর্ব্বাকারা বিষমকঠিনা ভাবহীনাবসন্না
ন প্রাচীনা মদয়তি মনো মানবানাং নবানাম্।
যোগ্যাকারা সুগমসরলা ভাবরম্যা প্রসন্না
নব্যা ত্বেষা ননু জনয়িতা প্রীতিমেষামশেষাম্ ॥

অথ দুঃখজিহাসা সুখলালসা চ চেতনাবতাং সনাতন এব স্বভাবঃ। ন খল্বনিয়তবেলমেবান্তরসংবেদ্যং তদুভয়ং নাস্তীতি বালিশোঽপি বক্তুমলম্। ন চ প্রত্যক্ষনিশ্চিতমর্থং বিপশ্চিতোঽপি নিরসিতুমীশতে। নহি খলু বিয়ন্মধ্যবিহারিণি ললাটন্তপে তপনে তপনো নাস্তীতি চক্ষুষ্মানচক্ষুষ্মান্ বা ক্বচিদাচক্ষীত। ইত্থঞ্চ তিমিরালোকয়োরিব তয়োরিতরনিবৃত্তাবিতরপ্রবৃত্তিঃ সুঘটা প্রত্যক্ষসিদ্ধা চ। তেন চ দুঃখং বা জিহাসন্তঃ সুখং বা সমীপ্সন্তঃ সর্ব্বথা

---

নারায়ণ, ব্রহ্মা, প্রজাপতি, দুর্গা ও বাগ্‌দেবীকে নমস্কার করিয়া, তাহার পর পুরাণ ও ইতিহাস পাঠ করিবে।

---

* সরস্বতীং ব্যাসম্......ইতি শ্রীমদ্ভাগবতে পাঠঃ।

সমাকুলাঃ সন্তঃ সমন্তাদ্বিচরন্তি কিল তদুপায়ং জানন্তং জন্মমৃত্যুার্ত্তাঃ সর্ব্ব এব ; ব্যাধিমন্ত ইব বৈদ্যম্, ভোজনার্থিন ইব ভোজয়িতারঞ্চ। দৃশ্যতে চ সুরভিণা সুস্বাদুনা চৌষধেন রোগবিগমসম্ভবে ন খলু কশ্চিদপটুরপি কটুকমৌষধমাদত্তে, ন বা বালকোঽপি কবন্ধয়কাননে বিচরন্ রসালমবেক্ষমাণঃ কবলয়মেবাপেক্ষতে। ততশ্চ সত্যামপি দুরবিগমায়াং বেদান্তবিদ্যায়াং সতীষু চ নীরসাসু ধর্মার্থকামবিদ্যাসু তাদৃশলোকসমাকুলতাসমালোকনেন নিতরাং দয়ার্দ্রীকৃতহৃদয়ো ভগবান্ বাদরায়ণিঃ সুগমঞ্চ সুরসঞ্চ মহাভারতং নাম মহান্তমেকমিতিহাসং রচয়িষ্যন অন্তরায়মন্তরেণ তদশেষপরিশেষমভিলষন স্বয়ং কৃতমিষ্টদেবতানমস্কারং শিষ্যপ্রবৃত্তিপ্রবর্ত্তনার্থং বিধিবিধয়া সূচয়তি নারায়ণমিতি।

নারায়ণম্ আদিপুরুষং বিষ্ণুম্, নরতি সৃষ্ট্যা নয়তি জগৎ সত্তামিতি নরো ব্রহ্মা তম্, নরেষু প্রজাসু উত্তমো নিয়ন্তৃত্বাৎ প্রধানঃ প্রজাপতিস্তম্, দীব্যতি জগৎপ্রপঞ্চেন ক্রীড়তীতি দেবী দুর্গা তাম্, তথা সরস্বতীং বাগ্দেবীং নমস্কৃত্য, পরমেশ্বরত্বাৎ সৃষ্টিযোগ্যমৈশ্বর্য্যশালিত্বাৎ সম্প্রদায়প্রবর্ত্তকতয়া নিরতিশয়প্রভাববত্ত্বাৎ মহামায়ারূপত্বাৎ বাঙ্ময়শাস্ত্ররচনাযোগ্যশক্তিদাতৃত্বাচ্চ যথাক্রমমেষাং নমস্কার্য্যতেতি ভাবঃ, ততো নমস্কারাৎ পরম্, জয়ং জয়সংজ্ঞয়া পরিভাষিতং পুরাণেতিহাসাদিকম্, উদীরয়েৎ উচ্চারয়েৎ পঠেদিতি যাবৎ।

"নরোঽজে মনুজেঽর্জ্জুনে" "অজশ্ছাগে হরি ব্রহ্ম-বিষ্ণু স্মর-নৃপে হরে" ইতি চ মেদিনী। চৈবেত্যেকমেবাব্যয়ং সমুচ্চয়ে, "ক্বত্রান্তকস্যাভিভবেন চৈব" ইত্যত্র ভট্টিটীকায়াং ভরতাদিভিরেবমেবাভিধানাৎ। তদুভয়প্রয়োগস্তু উভয়পক্ষসমানপ্রাধান্যসূচনার্থঃ। পুরাণেতিহাসাদীনাং জয়পরিভাষামাহ ভবিষ্যপুরাণীয়-ব্রহ্মচারিকাণ্ডম্— "অষ্টাদশ পুরাণানি রামস্য চরিতং তথা। বিষ্ণুধর্ম্মাদিশাস্ত্রাণি শিবধর্ম্মাশ্চ ভারত!॥ কার্ষ্ণঞ্চ পঞ্চমো বেদো যন্মহাভারতং স্মৃতম্। সৌরাশ্চ ধর্ম্মা রাজেন্দ্র! মানবোক্তা মহীপতে!। জয়েতি নাম চৈতেষাং প্রবদন্তি মনীষিণঃ॥" "জয়ত্যনেন সংসারমিতি ব্যুৎপত্ত্যা জয়স্তত্তদ্গ্রন্থঃ" ইতি তিথিতত্ত্বে স্মার্ত্তঃ।

"জয়মুদীরয়েৎ" ইত্যনেন প্রয়োজনাভিধেয়সম্বন্ধাঃ প্রদর্শিতাঃ। তথা চ মীমাংসকমতে 'উদীরয়েৎ' ইতি লিঙর্থো ভাবনা। সা চ "ভাবনা নাম ভবিতুর্ভবনানুকূলো ভাবয়িতুর্ব্যাপারবিশেষঃ" ইত্যর্থসংগ্রহে লৌগাক্ষিণা লক্ষিতা। জয়োদীরণেন ইষ্টং ভাবয়েদিতি হি তন্মতে শাব্দো বোধঃ। নৈয়ায়িকমতে চ "বলবদনিষ্টানুবন্ধীষ্টসাধনং বিধিঃ" ইতি লক্ষণাৎ জয়োদীরণমিষ্টসাধনম্ ইতি বস্তুতঃ প্রায়েণ সমান এব বোধঃ। ইষ্টাশ্চ ধর্ম্মার্থকামমোক্ষরূপাশ্চত্বার এব পুরুষার্থাঃ। তেন চ তাদৃশং পুরুষার্থচতুষ্টয়ং প্রয়োজনম্, অভিধেয়ং পুরাবৃত্তম্; প্রয়োজনাভিধেয়য়োঃ পরস্পরয়া জন্যজনকত্বরূপঃ সম্বন্ধঃ, পুরাবৃত্তৈতদ্গ্রন্থয়োস্তু বাচ্যবাচকলক্ষণঃ। এতচ্চ পরস্তাদ্বচনাদপি স্ফুটীভবিষ্যতি।

অস্য শ্লোকস্য বিবিক্তপদত্বেঽপি পুরাণেতিহাসাদীনাং প্রণবরূপত্বাঙ্গীকারাৎ প্রথমং পাঠঃ, "প্রণবঞ্চাদৌ জপ্ত্বা চ স্তোত্রং বা সংহিতাং পঠেৎ" ইতি বারাহীতন্ত্রাৎ এতদ্গ্রন্থটীকায়ামর্জ্জুনমিশ্রেণ তিথিতত্ত্বটীকায়াং কাশিরামেণ চৈবমেব সিদ্ধান্তিতত্বাৎ, "স্বয়ং তথোদীরয়ন্নস্মান্ পৌরাণিকানুপশিক্ষয়তি" ইতি শ্রীমদ্ভাগবতটীকায়াং শ্রীধরস্বামিব্যাখ্যানাচ্চ।

## ভারতভাবদীপো নাম টীকাগ্রন্থঃ

শ্রীগণেশায় নমঃ। শ্রীবেদব্যাসায় নমঃ। শ্রীগুরুভ্যো নমঃ।

যং বক্তুং মুকুরা ইবেন্দ্রিয়মনোমায়াঃ পরাগ্‌দৃশ্যতাম্,
নিষ্ঠ্যাস্তৎস্থবিমাদিনাপি চ বিরাটস্যত্রেশভাবং গতম্।
তং প্রত্যগ্‌দৃগদৃশ্যমক্ষরমণুং তৎ ক্বাপি নত্বা পরং
শ্রীগোপালমুপাস্য হ শতিশিরোবংশাবদেদর্শিতম্ ॥১॥

বাহ্যঃ স্তেনাভিভাষা বহিরুদবসিতং পাতি তর্কাঃ প্রতিষ্ঠা
মীমাংসা প্রাতঃহার্য্যং ভজতি গুণগণ যস্য সংখ্যাতি সাক্ষ্যং
হৃৎপীঠে যোগশুদ্ধে নিহিতমুপানসদ্বাহবৃন্দে পরং মে,
ভাগ্যং শ্রীলক্ষ্মণার্য্যো জগতি বিজয়তে যস্য লেশাঃ শিবাত্মাং ॥২॥

হরিবিবিবিরিশিঙ্‌শক্তি পরাশরব্যাসশুক দনান।
বৈশম্পায়নমুগশ্রবসর নুমঃ পুব পণ্ডবমুখ্যান ॥৩॥
কণ্ঠভক্ষমক্ষচরণং জৈমিনিকপিলৌ পতঞ্জলিঞ্চ নুমঃ।
শ্রমদ্ব্যাসব চাংস্থবিনযশাকববর্ষি ণা মুদিনান ॥৪॥
সর্ব্ববিদ্যেশতামাবিশ্চকাব্য পূর্ব্বপরয়ো।
শ্রীনারায়ণনা বশরূপো হবিহরৌ নুমঃ ॥৫॥

বহূন সমাহৃত্য বিভিন্ন দশ্যান কোশান বিনিশ্চিত্য চ পাঠমগ্র্যম।
প্রাচাং গুরূণামনুসৃত্য বাচমারভ্য ত ভারতভাবদীপঃ ॥৬॥
টীকান্তরাণাম্বরিপ্রভাণি বাহ্যার্থরত্নানি চকাসযন্তু।
অন্তর্নিগূঢার্থচযপ্রকাশে, দীপঃ ক্ষমো ভারতমন্দিরেঽস্মিন ॥৭॥
ঈশপ্রসাদাদবিত্ত স্বরংশ্যান ভগীরথে নব ময়া প্রণীতা।
এষা মহাভারততীর্থগঙ্গা, লোকত্রয়াজ্ঞাডামলং ধুনোতু ॥৮॥

উক্তানেষিহ কোশবিগ্রহবল পত্যেব নৈবাশ্রিতম
গম্ভাবেষু ন সেতবো ন বিহিতা বৃথা ন ন স্ফোটিতা।
ন চ্ছিন্না ন তমশ্চবাননতিতিভক্তা ন নাহ্লাদিতা,
নো দীনা ন বিভীষণাশ্চ বিহিতাঃ শ্রীলক্ষ্মণার্য্যাশ্রিতৈঃ ॥৯॥

ইহ খলু ভগবান পারাশর্য্যঃ পরমকারুণিকো মন্দমত্যমমতানমনুগ্রহীতুং চতুর্দশবিদ্যাস্থান-রহস্যান্যেকত্র প্রদিদর্শয়িষুর্মহাভারতাখ্যমিতিহাসং প্রণয্যন প্রারিপ্সিতস্য গ্রন্থস্য নিষ্প্রত্যূহ-পরিপূরণায় প্রচয়গমনায় চ কৃতং মঙ্গলং শিষ্যশিক্ষায়ৈ শ্লোকরূপেণ নিবধ্নন্ অর্থাৎ তত্র প্রেক্ষাবৎপ্রবৃত্ত্যঙ্গমভিধেয়াদি দর্শয়তি নারায়ণমিতি। নরোঽবিদ্যাবচ্ছিন্নং চৈতন্যং জীবঃ, তেন বিষয়ীকৃতেঽনবচ্ছিন্নচৈতন্যরূপে ব্রহ্মণি শুক্তৌ রজতবৎ কল্পিতং চরাচরমপ শব্দবাচ্যং নারং তদেবায়নং শুক্তীদমংশস্য রজতমিব প্রবেশস্থানং যস্য স নারায়ণঃ। স্বস্মিন্ জীবকল্পিতস্য প্রপঞ্চস্য সত্তাস্ফূর্ত্তিপ্রদত্বেন কারণীভূত ইত্যর্থঃ। যথোক্তম —"আপো নারা ইতি প্রোক্তা আপো

বৈ নবস্ূনবঃ। অয়নং তস্য তাঃ পূর্ব্বং তেন নারায়ণঃ স্মৃতঃ॥” ইতি। তং নারায়ণং নমস্কৃত্য। তথা নবমুক্তরূপং নমস্কৃত্য। এনং বিশিনষ্টি, নবোত্তমমিতি। জীবো হি চেতনত্বেন জড়-বর্গাদুৎকৃষ্টস্তত উৎকৃষ্টতরং কারণাত্মা নারায়ণস্ততোঽপ্যুৎকৃষ্টতমং নিরুপাধিচৈতন্যম্। “সত্যং জ্ঞানমনন্তং ব্রহ্ম” “বিজ্ঞানমানন্দং ব্রহ্মে”ত্যাদিশ্রুতিষু প্রসিদ্ধম্। তদেব নরোত্তমস্য নিরস্তা বিদ্যস্য জীবস্য নিষ্প্রপঞ্চং পারমার্থিকং রূপমিতি যুক্তং তত্রোত্তমত্ববিশেষণম্। যথোক্তম্—“পিণ্ডব্রহ্মাণ্ডয়োরৈক্যাত্তয়োর্নরৌ জীবেশ্বরাবুভৌ। তয়োশ্চ নয়নাচ্ছুদ্ধং ব্রহ্মাপি নর উচ্যতে॥ নরজানামপাং কার্য্যং নার ব্রহ্মাণ্ডমিষ্যতে। তদয়স্য বসতিস্থানং তেন নারায়ণো বিভুঃ॥ স্বাবিদ্যাসম্প্রাপণেন তাদাত্ম্যং যো গতো নরঃ। স জীবঃ স এব ব্রহ্ম নরোত্তমপদাভিধম্॥ তদ্দ্যোতিকাং গিরং নত্বা ততো ব্যাপ্তুস্তথৈব সন্। সংসারজয়িনং গ্রন্থং জয়নামানমীরয়ে”দিতি। এবঞ্চ জীবাবিদ্যাকল্পিতত্বাজ্জগতো মিথ্যাত্বং ব্রহ্মণশ্চ তত্র সত্তাস্ফূর্ত্তিপ্রদত্বেন সত্যত্বম্, জীবস্য তদভিন্নত্বঞ্চেতি বিষয়ো দর্শিতঃ। অবিদ্যানিবৃত্তৌ তৎকৃতস্য প্রপঞ্চস্য ত্রৈকালিকবাধাদাত্যন্তিক্যনর্থনিবৃত্তিঃ প্রযোজনম্। অর্থাৎ তৎকামোঽধিকারী। গ্রন্থস্যোক্তবিষয়স্য চ জ্ঞাপ্য জ্ঞাপকভাবঃ সম্বন্ধ ইতি চ দর্শিতম্। দেবীং নরনারায়ণনরোত্তমতত্ত্বপ্রদ্যোতনীং সরস্বতীঞ্চ নমস্কৃত্যৈব ততো ব্যাপ্তুস্তথৈব সরস্বত্যা পরমকারুণিকয়া জনবোধায়াবিষ্টো জয়ং জয়ো নামেতি হাসোঽয়মিতি বক্ষ্যমাণত্বাজ্জয়সংজ্ঞং ভারতাখ্যমিতিহাসং বা। “অষ্টাদশপুরাণানি রামস্য চরিতং তথা। কার্ষ্ণং বেদং পঞ্চমঞ্চ যন্মহাভারতং বিদুঃ॥ তথৈব বিষ্ণুধর্ম্মাশ্চ শিবধর্ম্মাশ্চ শাশ্বতাঃ। জয়েতি নাম তেষাঞ্চ প্রবদন্তি মনীষিণঃ॥” ইতি ভবিষ্যবচনাৎ পুরাণাদিকং বা। ‘চতুর্ণাং পুরুষার্থানামপি হেতৌ জযোঽস্ত্রিয়া”মিতি কোশাদন্যং বা সর্ব্বপুরুষার্থপ্রতিপাদকং গ্রন্থং শারীরকসূত্রভাষ্যাদিরূপমুদীরয়েদুচ্চারয়েৎ। অত্র শিষ্টা মঙ্গলাচরণস্য গ্রন্থপাঠেঽপ্যাবশ্যকত্বং দর্শয়িতা বচনাবস্তে সুতরাং তদ্দর্শিতম্। নন্বেতন্ন পঠনীয়ম্, ন ব্যাখ্যেয়ঞ্চ, পৌরুষেয়ত্বাৎ পুরুষেষু চ ভ্রমবিপ্রলম্ভকত্বয়োঃ সম্ভবাদিতি চেন্ন সর্ব্বজ্ঞেষু বেদৈকপ্রমাণেষু মন্বাদিষু তদসম্ভবাৎ। পূর্ব্বতন্ত্রে চ স্মৃত্যাদিধর্ম্মে প্রামাণ্যস্য সিদ্ধত্বাৎ। যস্যাং তু স্মৃতৌ লোভমূলকত্বং প্রত্যক্ষং দৃশ্যতে, যথা বৈসর্জনহোমীয়ং বাসোঽধ্বর্য্যুঃ পরিগৃহ্ণাতীতি, তত্রাস্ত্বপ্রামাণ্যম্। ন হ্যষ্টকাঃ কর্ত্তব্যাঃ প্রপাঃ কর্ত্তব্যা উদ্ধপুণ্ড্রং মৃদা কুর্য্যাদিত্যাদীনাম্, তাসাং লোভমূলকত্বাদর্শনাৎ। যাং জনাঃ প্রতিনন্দন্তি ধন্বন্নিব প্রপা অসি ত্বমগ্নে শ্রোণামেক উদকং গামবাজতীতি মন্ত্রলিঙ্গানুমিতবিধিমূলকত্বাচ্চ। ধন্বন্ ধন্বানি নিরুদকপ্রদেশে। কিমু শ্রেষ্ঠঃ ফল্গুনা আভরং ত্রিষ্টুব্বস্তমিত্যনুক্রমণিকায়াং কিমু শ্রেষ্ঠ ইতি সূক্তস্য চতুর্দ্দশর্চ্চস্য ঋভুদৈবত্যস্য নবমদশম্যাবেতে ঋচৌ। আপো ভূয়িষ্ঠা ইত্যেকো অব্রবীদগ্নির্ভূয়িষ্ঠ ইত্যন্যোঽব্রবীৎ। বধর্যন্তীং বহুভ্যঃ প্রৈকোঽব্রবীদৃতা বদন্তশ্চমসা অপিংশত॥(১) শ্রোণামেক উদকং গামবাজতি মাংসমেকং পিংশতি সূনয়াভৃতম্। আনিম্রুচঃ শকৃদেকোঽপাভরৎ কিং স্বিৎ পুত্রেভ্যঃ পিতরাবুপাবতুঃ॥(২) অত্র ঋভ্বাখ্যদেবতা-স্তুতিব্যাজেন শ্রেয়ঃসাধনানি বিধীয়ন্তে। হে ঋভবঃ! ভবতাং মধ্যে একঃ কশ্চিত্তীর্থা-শ্রয়েণৈব প্রাপ্তদেবতাভাব আপ এব ভূয়িষ্ঠা উৎকৃষ্টতমা ইত্যব্রবীদেবং যজ্ঞাদিনা প্রাপ্তদেবতা-ভাবোঽগ্নিভূয়িষ্ঠ ইত্যব্রবীৎ। বধর্যন্তীম্ অবপূর্ব্বাদ্ধন্তেঃ ণিচ প্রত্যয়ে ভাগুরিমতেনাকারলোপে

চেদং রূপম্। স্বরাদিপাঠাদব্যয়ত্বং নিপাতত্বাদাত্যুদাত্তত্বঞ্চ। বর্ধরিত্যব্যয়ং পালনার্থে অবগত্য পারয়তীতি যোগাৎ। তদর্থং যন্তীং গচ্ছন্তীং চেতোবৃত্তিঃ দুয়াং বহুভ্যঃ প্রমাণেভ্যো নিশ্চিত্যৈকো দয়য়ৈব প্রাপ্তদেবতাভাবঃ প্রকর্ষেণাব্রবীৎ। তে যূয়ম্ ঋতা ঋতানি সত্যান্যেবৈতান্যবাদীনি দেবতাভাবপ্রাপ্তিসাধনানি বদন্ত উপদিশন্তো যজ্ঞেষু চমসান্ সোমযুক্তান অপিংশত ব্যভজন্ত। অত্র হ্যেবমুপাখ্যায়তে। ঋভবো নাম ত্রয়ো দেবা একং চমসমাসেতুস্তত্র বহ্নিরপি তদ্রূপং গৃহীত্বা আগতস্তে তমতিসারূপ্যাৎ পৃথগ্ জ্ঞাতুমশক্তা একং চমসং চতুর্দ্ধা ব্যভজন্তেতি। যদ্বা সত্যবাদিনামেব তীর্থাদি ফলদমিতি ঋতা বদন্ত ইত্যন্যার্থঃ। শ্রোণামেকঃ হে ঋষভঃ! ভবতাং মধ্যে একঃ শ্রোণাং শ্লক্ষ্ণাং গাং মৃদং গোপীচন্দনাদিরূপাং তীর্থনিকটস্থাং মুখ্যকর্ম্মভূতাং প্রতি উদকং জলং গৌণং কর্ম্ম অবাজত্যবগময়তি অন্তর্ভাবিতণ্যর্থোঽয়ম্, শ্রোণাং গামুদকেন মিশ্রয়তীত্যর্থঃ। শ্রোণাং গাং রক্তচন্দনাদিরূপাং বা। তথা একঃ সূনয়া হিংসয়া তৎকর্ত্ত্রা আভৃতমাহৃতং মাংসং গোরোচনাখ্যং পিংশতি পিনষ্টি উদকেন সহেতি শেষঃ। নিম্রুচঃ নিতরামস্তং গচ্ছতো দগ্ধেন্ধনস্যাগ্নেঃ সম্বন্ধি শকৃৎ গোময়ম্, শুষ্কগোময়োত্থং ভস্মেতি যাবৎ। অপাভরদপাহৃতবান। অত্রাপ্যুদকেন সহেতি শেষঃ। ব্যবহিতাশ্চেতি ছন্দসি ব্যবহিতেনাপ্যুপসর্গেণ ক্রিয়ায়াঃ সম্বন্ধঃ। দ্ব্যচোঽতস্তিঙ ইতি দীর্ঘঃ। অন্যেষামপি দৃশ্যত ইতি ছন্দসীতি হ্রস্বত্বং। এতানি মন্ত্রপদান্যসংপূর্ণার্থত্বাৎ স্বার্থলাভায় ব্রাহ্মণমপেক্ষন্তে। "ইষে ত্বোর্জ্জে ত্বা" ইত্যাদিমন্ত্রবৎ। তত্র যথা ইষে ত্বেতিশাখামাচ্ছিনত্তি ঊর্জ্জে ত্বেত্যনুমার্ষ্টীতি ব্রাহ্মণানুসারাৎ হে শাখে ত্বা ত্বামিষে অন্নায় ছিনদ্মীতি, ঊর্জ্জ পশুভ্যোঽনুমার্জ্মীতি ব্যাখ্যাতম। এবমিহাপি বাসুদেবোপনিষদ্ব্রাহ্মণতন্ত্রপুরাণোপবৃংহণানুসারাদর্দ্ধপুণ্ড্রার্থং শ্লক্ষ্ণাং মৃদং জলেন মিশ্রয়েদিতি ব্যাখ্যেয়ম্। তথা কালাগ্নিরুদ্রবৃহজ্জাবালাদ্যুপনিষদ্ব্রাহ্মণতন্ত্রপুরাণোপবৃংহণানুসারাৎ ত্রিপুণ্ড্রং কর্ত্তুং নিম্রুচঃ শকৃদপাভরদিতি চ ব্যাখ্যেয়ম্। এবমিতরস্যাপি পাদস্য ব্রাহ্মণমন্ত্রলিঙ্গাদ্যুপবৃংহণস্মৃতিভাশ্চাষ্টকাপ্রপাবিধিবদনুমেয়ম্। তথা চ শ্রোণামিতি। পদস্য রক্তামিতি ব্যাখ্যানে সৌরশাক্তগাণেশানাং রক্তমেব পার্থিবং দ্রব্যং পুণ্ড্রার্থে তত্তন্ত্রে বিধীয়তে। বৈষ্ণবানাং পীতং শৈবানাং ভস্মেতি। অনেন তত্তৎপুণ্ড্রবিশেষোপলক্ষিততত্তদ্দেবতাভজনেনাপি দেবতাভাবং প্রাপ্নুবন্তীতি বিধীয়তে। কেবলবৈদিকানান্তু শ্রোণাং শ্লক্ষ্ণামিতি ব্যাখ্যানেন ত্রিতয়স্যাপি সমুচ্চয়ঃ। "স্নাত্বা পুণ্ড্রং মৃদা কুর্য্যাদ্ধুত্বা চৈব তু ভস্মনা। দেবান্ বিপ্রান্ সমভ্যর্চ্চ্য চন্দনেন সমাচরেৎ॥" ইত্যাদি স্মৃতিভ্যঃ। অত্র, গোরোচনাগ্রহণং চন্দনাদ্যষ্টগন্ধোপলক্ষণার্থম্। এতেষাং বিকল্পসমুচ্চয়পক্ষাণাং পিতৃপৈতামহপরম্পরাক্রমেণ ব্যবস্থামাহ--কিং স্বিৎ পুত্রেভ্যঃ পিতরাবুপাবতুরিতি। পুত্রহিতার্থে যৎকিঞ্চিদ্ব্রতং পিতরৌ মাতাপিতরৌ পিতৃপিতামহৌ বা উপেত্য স্বীকৃত্য অবতুঃ ব্রতং সম্যক্ পরিপালয়ামাসতুঃ, তদেব তস্য পুত্রস্য শ্রেয়ঃসাধনমিত্যর্থঃ। এবং সত্যবাদিনাং তীর্থানি যজ্ঞাদয়স্তন্ত্রমার্গেণ সূর্য্যাদ্যন্যতমোপাস্তিঃ কেবলবৈদিকতা চেতি দেবতাভাবপ্রাপ্তিসাধনানীতি মন্ত্রদ্বয়তাৎপর্য্যং সিদ্ধম্। তস্মাদস্মদাদিভিরল্পজ্ঞৈর্দৃষ্টমূলমদৃষ্টমূলং বা মন্বব্যাসাদিসর্ব্বজ্ঞপ্রণীতং স্মৃতিজাতং বেদবদ্বেদবিদাং বচনমিতি ন্যায়েনাগময়িতব্যং পঠনীয়ং ব্যাখ্যেয়ঞ্চেতি সর্ব্বমনবদ্যম্।

ওঁ নারায়ণায় নমঃ, ওঁ নরায় নমঃ, ওঁ নরোত্তমায় নমঃ, ওঁ দেব্যৈ নমঃ, ওঁ সরস্বত্যৈ নমঃ। (ক)

লোমহর্ষণপুত্র উগ্রশ্রবাঃ সৌতিঃ পৌরাণিকো নৈমিষারণ্যে শৌনকস্য কুলপতের্দ্বাদশবার্ষিকে সত্রে— ॥১॥

## ভারতকৌমুদী

নারায়ণায় নমঃ, নরায় নমঃ, নরোত্তমায় নমঃ, দেব্যৈ নমঃ, সরস্বত্যৈ নমঃ—ইতি পঞ্চবিধনমস্কার এব সার্বীয়ান, "নারায়ণং নমস্কৃত্য" ইত্যাদ্যুক্তবিধিপ্রতিপাদিতত্বাৎ বিধিবিহিতান্যরূপোপাভিধানস্যৈব ন্যায্যত্বাৎ "ততঃ পঞ্চনতিং কৃত্বা" ইত্যাদ্জুনমিশ্রধৃতভবিষ্যপুরাণাৎ তিথিতত্ত্বে স্মার্ত্তেন তথৈব লিখনাৎ প্রায়েণ এবমেব ব্যবহারাচ্চ। শ্রীমদ্ভাগবতপাঠে তু নরোত্তমায় নম ইত্যনন্তরং 'দেব্যৈ সরস্বত্যৈ নম, ব্যাসায় নমঃ' ইতি নমস্কার এব ন্যায্যঃ, "দেবীং সরস্বতীং ব্যাসম্" ইতি তত্রত্যপাঠাৎ। তত্র দেবীপদং সরস্বতীনদীব্যাবৃত্ত্যর্থম্

লোমেতি। লোমহর্ষণস্য তদাখ্যস্য কস্যচিৎ সূতজাতীয়স্য পুত্রঃ, অতএব সূতস্যাপত্যং সৌতিঃ, পৌরাণিকঃ পুরাণশাস্ত্রবেত্তা, উগ্রং ভয়ঙ্করং মহদিত্যর্থঃ শ্রবঃ শ্রবণশক্তির্যস্য স শ্রুতিধর ইতি তাৎপর্য্যম্, অতএব একবারমাত্রশ্রবণেনৈব মহাভারতাদিসুবিশালগ্রন্থকথনসামর্থ্যমিতি ভাবঃ, নৈমিষারণ্যে নৈমিষনামকে তপোবনে, কুলপতের্বহুতরশিষ্যাধ্যাপয়িতুঃ, শৌন-

## ভারতভাবদীপ

মহতঃ শাস্ত্রস্যারম্ভে বহুবিঘ্নসম্ভাবনয়া স্বোপাস্যং বাসুদেবং দ্বাদশাক্ষরেণ প্রণম্য, "যস্য দেবে পরা ভক্তির্যথা দেবে তথা গুরৌ। তস্যৈতে কথিতা হ্যর্থাঃ প্রকাশন্তে মহাত্মনঃ॥" ইত্যুক্তেরীশ্বরবৎ পরাৎপরগুরুং পিতামহং পরমগুরূন বশিষ্ঠমরীচ্যাদীন প্রজাপতীংশ্চ প্রণম্যাহং সূর্য্যশ্চেত্যাদিনা বামদেব ইব স্বকীয ব্রহ্মভাবময়মাত্মা ব্রহ্মেতি শাস্ত্রমনুসন্দধানঃ প্রত্যগাত্মানমেব নমস্করোতি, ওঁ নমঃ কৃষ্ণদ্বৈপায়নায়েতি। ততো বিঘ্নবিনায়কান্নমস্কৃত্য সুখাসীনানিতি ভাবতারম্যশ্লোকেঽপেক্ষিতং পূরয়তি গ্রন্থ—

---

(ক) নারায়ণং সুরগুরুং জগদেকনাথং ভক্তপ্রিয়ং সকললোকনমস্কৃতঞ্চ।
ত্রৈগুণ্যবর্জ্জিতমজং বিভুমাদ্যমীশং বন্দে ভবঘ্নমমরাসুরসিদ্ধবন্দ্যম্॥

নমো ধর্ম্মায় মহতে নমঃ কৃষ্ণায় বেধসে। ব্রাহ্মণেভ্যো নমস্কৃত্য ধর্ম্মান বক্ষ্যামি শাশ্বতান॥

ওঁ নমো ভগবতে বাসুদেবায়, ওঁ নমঃ পিতামহায়, ও নমঃ প্রজাপতিভ্যঃ, ওঁ নমঃ কৃষ্ণদ্বৈপায়নায়, ও নমঃ সর্ব্ববিঘ্নবিনায়কেভ্যঃ—ইতি দাক্ষিণাত্যপুস্তকে পাঠঃ এতদাদর্শানুসারেণ বঙ্গদেশীয়পুস্তকেষ্বপি এবমেবাবিকলঃ পাঠশ্চ। এতদুভয়মপি স্পষ্টপ্রমাণশূন্যম্।

অপরাণি চ প্রমাণশূন্যানি পাঠান্তরাণি উপেক্ষিতানি। অন্যত্রাপি ইত্থমেবোপেক্ষা প্রত্যেতব্যা।

(১) লোমহর্ষণপুত্রঃ সূত নৈমিশারণ্যে

## ভারতকৌমুদী

কস্য তদাখ্যস্য, মহর্ষেঃ, দ্বাদশবার্ষিকে দ্বাদশবর্ষনিষ্পাদ্যে, সত্রে "সপ্তদশবরা ঋদ্ধিকামাঃ সত্রমুপাসীরন্" ইতি শ্রুতিবিহিতে বহুজনসম্পাদ্যে যাগবিশেষে, ব্রহ্মর্ষীনভাগচ্ছদিতি পরশ্লোকেনান্বয়ঃ। অতএব যুগ্মকমিদম্, "দ্বাভ্যান্তু যুগ্মকং প্রোক্তম্" ইত্যালঙ্কারিকলক্ষণে গদ্যস্যাপি গ্রহণৌচিত্যাৎ। অন্যথা ঈদৃশলক্ষ্যাব্যাপনাৎ তল্লক্ষণন্যূনতাপত্তিঃ।

লোমানি হর্ষযতি আশ্চর্য্যকথয়া শ্রোতৃণাং রোমাঞ্চান জনয়তীতি লোমহর্ষণো নাম। তথা চ কূর্ম্মপুরাণে—"লোমানি হর্ষয়াঞ্চক্রে শ্রোতৃণাং যঃ স্বভাষিতৈঃ। কর্ম্মণা প্রথিতস্তেন লোমহর্ষণসংজ্ঞয়া॥" উগ্রাদিভয়ঙ্করার্থকশব্দানাং মহদর্থে প্রয়োগোঽন্যত্রাপি দৃশ্যতে। যথা উত্তররামচরিতে—"ঘোরং লোকে বিততমযশঃ।" নৈমিষারণ্যপদস্য ব্যুৎপত্তিরুক্তা বরাহপুরাণে যথা—"এবং কৃত্বা ততো দেবো মুনিং গৌরমুখং তদা। উবাচ নিমিষেণৈব নিহতং দানবং বলম। অরণ্যেঽস্মিংস্ততস্ত্বেতন্নৈমিষারণ্যসংজ্ঞিতম॥" কুলপতিঃ পরিভাষিতঃ প্রাচীনৈঃ। যথা—"মুনীনাং দশসাহস্রং যোঽন্নদানাদিপোষণাৎ। অধ্যাপয়তি বিপ্রর্ষিং স বৈ কুলপতিঃ স্মৃতঃ॥" ॥১॥

## ভারতভাবদীপ

লোমহর্ষণপুত্র ইতি। "লোমানি হর্ষয়াঞ্চক্রে শ্রোতৃণাং যঃ স্বভাষিতৈঃ। কর্ম্মণা প্রথিতস্তেন লোমহর্ষণসংজ্ঞয়ে"তি কৌর্ম্মে। নিরুক্তার্থনাম্নঃ পুত্র উগ্রশ্রবাঃ উগ্রস্য নৃসিংহতাপনীযোপনিষৎপ্রতিপাদ্যস্য বস্তুনঃ শ্রবঃ শ্রবণং যস্য সঃ অধিগতোপনিষদ্রহস্য ইত্যর্থঃ। সৌতিঃ, সূতজাতেরুৎপত্তিরুক্তা বায়ুপুরাণে—'বৈণ্যস্য তু পৃথোর্যজ্ঞে বর্ত্তমানে মহাত্মনঃ। সুত্যায়ামভবৎ সূতঃ প্রথমং বর্ণবৈকৃতম॥ ঐন্দ্রেণ হবিষা তত্র হবিঃ পৃক্তং বৃহস্পতেঃ। জুহাবেন্দ্রায় দৈবেন ততঃ সূতো ব্যজায়ত॥' শিষ্যহব্যেন সম্পৃক্তমভিভূতং গুরোর্হবিঃ। অধরোত্তরচারেণ জজ্ঞে তদ্বর্ণবৈকৃতমিতি। বর্ণবৈকৃতমিতি "ব্রাহ্মণ্যাং ক্ষত্রিয়াৎ সূত" ইতি যাজ্ঞবল্ক্যোক্তং বিলোমজত্বম্। তস্য সূতস্যাপত্যং সৌতিঃ। পৌরাণিকঃ পুরাণে কৃতশ্রমঃ। নৈমিষারণ্য, বারাহে—"এবং কৃত্বা ততো দেবো মুনিং গৌরমুখং তদা। উবাচ নিমিষেণেদং নিহতং দানবং বলম্। অরণ্যেঽস্মিংস্ততস্ত্বেতন্নৈমিষারণ্যসংজ্ঞিত"মিত্যুক্তরূপে। নৈমিশেতি পাঠে তু বায়বীয়ে। "এতন্মনোময়ং চক্রং ময়া সৃষ্টং বিসৃজ্যতে। যত্রাস্য শীর্য্যতে নেমিঃ স দেশস্তপসঃ শুভঃ॥ ইত্যুক্ত্বা সূর্য্যসঙ্কাশং চক্রং সৃষ্ট্বা মনোময়ম্। প্রণিপত্য মহাদেবং বিসসর্জ্জ পিতামহঃ॥ তেঽপি হৃষ্টতরা বিপ্রাঃ প্রণম্য জগতাং প্রভুম্। প্রযযুস্তস্য চক্রস্য যত্র নেমির্ব্যশীর্য্যত॥ তদ্বনং তেন বিখ্যাতং নৈমিশং মুনিপূজিত"মিতি তন্নির্ব্বচনং দ্রষ্টব্যম্। শৌনকস্য শৌনঃ সর্ব্ববিবেকদৃগিতি লীলাবত্যাং শৌন এবং শৌনকস্তস্য কুলপতেঃ—"একো দশসহস্রাণি যোঽন্নদানাদিনা ভরেৎ। স বৈ কুলপতি"রিত্যুক্তলক্ষণম্। সত্রে, যে যজমানাস্ত এব ঋত্বিজো যস্মিন্ বহুকর্ত্তৃকে ক্রতৌ স সত্রসংজ্ঞঃ। যথোক্তম্—"বহুভ্যো দীয়তে যত্র তৃপ্যন্তি প্রাণিনো বহু। কর্ত্তারো বহবো যত্র তৎ সত্রমভিধীয়তে॥" ইতি ॥১॥

সুখাসীনানভ্যগচ্ছদ্ ব্রহ্মর্ষীন্ সংশিতব্রতান্।
বিনয়াবনতো ভূত্বা কদাচিৎ সূতনন্দনঃ ॥২॥ (যুগ্মকম্)
তমাশ্রমমনুপ্রাপ্তং নৈমিষারণ্যবাসিনঃ।
চিত্রাঃ শ্রোতুং কথাস্তত্র পরিবব্রুস্তপস্বিনঃ ॥৩॥
অভিবাদ্য মুনীংস্তাংস্তু সর্ব্বানেব কৃতাঞ্জলিঃ।
অপৃচ্ছৎ স তপোবৃদ্ধিং সদ্ভিশ্চৈবাভিনন্দিতঃ ॥৪॥

ভারতকৌমুদী

সুখেতি। কদাচিৎ সূতনন্দনঃ সৌতিঃ, ভক্তিবশাৎ বিনয়েনাবনতো ভূত্বা, সুখাসীনান্ তদ্দিনকর্ত্তব্যকর্ম্মসমাপ্তেরবসরলাভেন সুখোপবিষ্টান তথা সংশিতং যথাবদনুষ্ঠানাৎ খড়্গাদিবৎ সুতীক্ষ্ণীকৃতং ব্রতং ব্রহ্মচর্য্যাদিনিয়মো যৈস্তান্, ব্রহ্মর্ষীন, অভ্যগচ্ছৎ লক্ষ্যীকৃত্য গতবান্ ॥২॥

তমিতি। তত্র তদানীম্, নৈমিষারণ্যবাসিনস্তপস্বিনঃ, আশ্রমং স্বতপোবনম্, অনুপ্রাপ্তম্ আগতম্, তং সৌতিম্, চিত্রা অদ্ভুতাঃ, কথা উপাখ্যানানি, শ্রোতুম্, পরিবব্রুঃ পরিবেষ্টয়ামাসুঃ ॥৩॥

অভীতি। চৈবেতি চার্থে কিঞ্চেতি তদর্থং। সদ্ভির্জনৈঃ, অভিনন্দিতঃ প্রশংসিতঃ, স সৌতিঃ, কৃতাঞ্জলিঃ সন্, মুনিত্বেন পূজনীয়ত্বাদিতি ভাবঃ, সর্ব্বানেব তু তান্ মুনীন্, অভিবাদ্য, তপোবৃদ্ধিং 'যুষ্মাকং তপো বর্দ্ধতে কিম্' ইত্যপৃচ্ছৎ, তপস্বিষু তপোবৃদ্ধিপ্রশ্নস্যৈবৌচিত্যাদিত্যাশয়ঃ ॥৪॥

ভারতভাবদীপঃ

সুখাসীনানিতি। কর্ম্মচ্ছিদ্রেষু সুখং স্বরূপানন্দং বিচারয়িতুমাসীনান্। অভ্যগচ্ছদাভিমুখ্যেন স্বয়মেব তেষাং পুরঃ কথাং বক্তুং কৌতূহলিতয়া গতবান। নানাহূতোঽধ্বরং গচ্ছেদন্যত্র তু কুতূহলাদিত্যুক্তেঃ। সংশিতব্রতান্ সম্যক্ শিতং তীক্ষ্ণং খড়্গধারাবদনাস্কন্দনীয়ং ব্রতং ব্রহ্মচর্য্যাদিকং যেষাং তান্ ॥২॥ নৈমিষারণ্যবাসিনামাশ্রমমনুপ্রাপ্তং তং তপস্বিনঃ পরিবব্রুরিতি সম্বন্ধঃ। অনুপ্রাপ্তে ইতি পাঠে তূত্তরার্দ্ধে তমিত্যধ্যাহার্য্যম্ ॥৩॥ তপোধনানাং তপোবৃদ্ধিরেব প্রষ্টব্যা, অতস্তাংস্তপোবৃদ্ধিমপৃচ্ছৎ, পৃচ্ছের্দ্বিকর্ম্মকত্বাৎ। তপো বৃদ্ধানিতি পাঠে তপোঽপৃচ্ছদিত্যন্বয়ঃ ॥৪॥

কোন সময়ে লোমহর্ষণের পুত্র পুরাণশাস্ত্রজ্ঞ শ্রুতিধর সৌতি বিনয়ে অবনত হইয়া, নৈমিষারণ্যে কুলপতি শৌনকের দ্বাদশ বার্ষিক যজ্ঞে ব্রতচারী ব্রহ্মর্ষিগণের নিকট উপস্থিত হইয়াছিলেন ॥১—২॥

তখন নৈমিষারণ্যবাসী তপস্বীরা আশ্চর্য্য উপাখ্যান শুনিবার জন্য, আপন আশ্রমে উপস্থিত সৌতিকে পরিবেষ্টন করিয়া দাঁড়াইলেন ॥৩॥

সাধুজন প্রশংসিত সৌতি সেই সমস্ত মুনিগণকেই নমস্কার করিয়া তাঁহাদের তপস্যার উন্নতির বিষয় জিজ্ঞাসা করিলেন ॥৪॥

(২) সমাসীনানভ্যগচ্ছৎ…। (৩)…অনুপ্রাপ্য। …নৈমিষারণ্যবাসিনাম্…

অথ তেষূপবিষ্টেষু সর্ব্বেষ্বেব তপস্বিষু।
নির্দ্দিষ্টমাসনং ভেজে বিনয়াল্লোমহর্ষণিঃ ॥৫॥
সুখাসীনং ততস্তন্তু বিশ্রান্তমুপলক্ষ্য চ।
অথাপৃচ্ছদৃষিস্তত্র কশ্চিৎ প্রস্তাবয়ন্ কথাঃ ॥৬॥
কুত আগম্যতে সৌতে! ক চায়ং বিহৃতস্ত্বয়া।
কালঃ কমলপত্রাক্ষ! শংসৈতৎ পৃচ্ছতো মম ॥৭॥
এবং পৃষ্টোঽব্রবীৎ সম্যগ্ যথাবল্লোমহর্ষণিঃ।
বাক্যং বচনসম্পন্নস্তেষাঞ্চ চরিতাশ্রয়ম্ ॥৮॥

ভারতকৌমুদী

অথেতি। অথ তৎপ্রশ্নোত্তরপ্রাপ্ত্যনন্তরম্, তেষু, সর্ব্বেষ্বেব তপস্বিষু, উপবিষ্টেষু, সৎসু, লোমহর্ষণিঃ সৌতিঃ, বিনয়াৎ অনুজ্ঞাপ্রার্থনয়া বিনয়ং প্রদর্শ্য, তপস্বিভিরেব নির্দ্দিষ্টম্, আসনম্, ভেজে আশ্রিতবান্ ॥৫॥

সুখেতি। ততঃ পরন্তু, তং সৌতিম্, সুখাসীনং সুখেনোপবিষ্টম্, বিশ্রান্তং কৃতবিশ্রামঞ্চ, উপলক্ষ্য দৃষ্ট্বা, অথানন্তরম্, তত্র তদানীম্, কশ্চিৎ ঋষিঃ, কথা উপাখ্যানানি, প্রস্তাবয়ন প্রসঞ্জয়ন্ উত্থাপয়ন্ সন্, অপৃচ্ছৎ ॥৬॥

কুত ইতি। হে সৌতে! ত্বয়া কুতঃ কস্মাৎ স্থানাৎ, আগম্যতে, অয়ম এতাবান্ কালশ্চ, ক কুত্র স্থিত্বা, বিহৃতঃ অতিবাহিতঃ, হে কমলপত্রাক্ষ! পদ্মদলতুল্যনয়ন! পৃচ্ছতো মম সমীপে, এতৎ শংস ব্রূহি ॥৭॥

এবমিতি। বচনসম্পন্নো বাক্পটুতাশালী, লোমহর্ষণিঃ সৌতিঃ, এবং পূর্বোক্তরূপং পৃষ্টঃ

ভারতভাবদীপঃ

নির্দ্দিষ্টমিহোপবিশ্যতামিতি দর্শিতম্ ॥৫॥ প্রস্তাবয়ন্নুপোদ্‌ঘাতনয়ন। প্রাপ্তবয়া ইতি পাঠে বৃদ্ধ ইত্যর্থঃ ॥৬॥ উপোদ্‌ঘাতমেবাহ কুত ইতি। বিহৃতো নীতঃ ॥৭॥ এবমিতি। সম্যক্

---

তাহার পর সেই সকল তপস্বীরা উপবেশন করিলে, সৌতি বিনীতভাবে নির্দ্দিষ্ট আসনে উপবেশন করিলেন ॥৫॥

তাহার পর, সৌতি সুখে উপবেশন করিয়া বিশ্রাম লাভ করিয়াছেন ইহা দেখিয়া, তখন কোন মুনি উপাখ্যান উত্থাপন করিবার জন্য, তাঁহাকে জিজ্ঞাসা করিলেন—॥৬॥

সৌতি! আপনি এখন কোথা হইতে আসিতেছেন? এবং কোথায় থাকিয়া এত কাল অতিবাহিত করিলেন? হে পদ্মনয়ন! আমি জিজ্ঞাসা করিতেছি, আপনি ইহা আমার নিকট বলুন ॥৭॥

---

(৫) লোমহর্ষণিঃ। (৮) রৌমহর্ষণিঃ।

তস্মিন্ সদসি বিস্তীর্ণে মুনীনাং ভাবিতাত্মনাম্ ।*

সৌতিরুবাচ ।

জনমেজয়স্য রাজর্ষেঃ সর্পসত্রে মহাত্মনঃ ॥৯॥
সমীপে পার্থিবেন্দ্রস্য সম্যক্ পারীক্ষিতস্য চ ।
কৃষ্ণদ্বৈপায়নপ্রোক্তাঃ সুপুণ্যা বিবিধাঃ কথাঃ ॥১০॥

ভারতকৌমুদী

সন্, সম্যক্ শব্দশুদ্ধতয়া সমীচীনম্, যথাবৎ অর্থশুদ্ধতয়া সঙ্গতঞ্চ, তেষাং ভাবিতাত্মনাং মৈত্রী-করুণাদ্যভ্যাসাৎ শোধিতচিত্তানাং মুনীনাম্, চকারাৎ রাজর্ষীণাঞ্চ, চরিতমেব আশ্রয়ো বিষয়ো যস্য তৎ তাদৃশং বাক্যম্, তস্মিন বিস্তীর্ণে সদসি সভায়াম্, অব্রবীৎ। অস্য চ পরশ্লোকার্দ্ধেন সহ যুগ্মকতা ॥৮॥

তস্মিন্নিতি। ইদমর্দ্ধং পর্ব্বেণান্বিতমিত্যুক্তমেব। দ্বিতীয়ার্দ্ধঞ্চ ত্রয়োদশশ্লোকেনান্বিতমিতি কুলকমিদম্। জনান্ এজয়তে স্বপ্রভাবেণ কম্পয়ত ইতি জনমেজয়স্তস্য। "এজেঃ খশ্" ইতি খশ্ প্রত্যয়ঃ। নবভিবর্ক্ষৈবৈরনুষ্টুভঃ পাদনির্ম্মাণমার্ষম্, "মধুকৈটভৌ দুরাত্মানৌ" ইতি দেবী-মাহাত্ম্যাদিবৎ। সর্পসত্রে জনমেজয়স্যৈব সর্পনাশকযজ্ঞে, রাজা চাসৌ ঋষিশ্চেতি তস্য, অত-এব ধর্ম্মকথাশ্রবণে মতিরিতি ভাবঃ, মহাত্মন উদারচেতসঃ, তেনৈব চ দানমানাদিনা বৈশম্পা-য়নাদীনাং সংস্থাপনমিত্যাশয়ঃ, পার্থিবেন্দ্রস্য রাজশ্রেষ্ঠস্য চ, তত এব চ বৈশম্পায়নস্যাপি তদুপদেশে যত্ন ইত্যভিপ্রায়ঃ কোঽসৌ পার্থিবেন্দ্র ইত্যাহ—পরীক্ষিতোঽপত্যমিতি পারীক্ষিত-

ভারতভাবদীপ

শব্দতঃ শুদ্ধম্, যথাবদর্থতঃ শুদ্ধম। বচনসম্পন্নঃ শব্দপ্রয়োগকৌশলযুক্তঃ। তেষাং চরিতাশ্রয়ং তেষাং মুনীনাং চাৎ অন্যেষাং রাজাদীনাঞ্চ সম্বন্ধীনি যানি চরিতানি তেষামাশ্রয়ভূতং বচনম্ ॥৮॥ ভাবিতাত্মনাং বিশোধিতচিত্তানাম্। যত্তু—"জন্মনৈবাতশুদ্ধেন শক্রনেজিতবান্ যতঃ। এজ্ কম্পনে ধাতুর্হি জন্মেজয় ইতি শ্রুতঃ ॥" ইতি নিরুচ্য চতুরক্ষরং নামেত্যাহুস্তন্নির্মূলং জনমেজয়ঃ পারীক্ষিত ইতি শ্রৌতাক্ষরসংখ্যাবিরোধাৎ, জন্মশব্দস্যানুপসর্গঙ্কাচ্চেতি পররূপং দুর্লভঞ্চ। যুক্ত তু জনশব্দপূর্ব্বাদেজ্ ব্রেজ্ ভ্রাজ্ দীপ্তাবিতি দীপ্ত্যর্থাৎ ণ্যন্তাদেজেঃ খশিতি খশি মুমাগমে জনমেজয় ইতি ॥৯॥ পার্থিবেন্দ্রস্য সমীপে কৃষ্ণদ্বৈপায়নপ্রোক্তা বৈশম্পায়নেন

---

এইরূপ জিজ্ঞাসা করিলে, বাক্পটু সৌতি সেই বিস্তৃত সভার মধ্যে শুদ্ধচিত্ত সেই মুনিগণ ও রাজগণের চরিত্র বিষয়ে শব্দশুদ্ধ এবং অর্থশুদ্ধ বাক্য বলিতে লাগিলেন। ( নবম শ্লোকের অর্দ্ধের সহিত এই অনুবাদ ) ॥৮॥

সৌতি বলিলেন—মহাত্মা রাজর্ষি রাজশ্রেষ্ঠ পরীক্ষিতনন্দন জনমেজয়ের সর্পসত্রে তাঁহারই নিকটে বেদব্যাসরচিত অত্যন্ত ধর্ম্মজনক যে নানাপ্রকার উপাখ্যান

---

* তস্মিন ইত্যাদিপাদদ্বয়ং কস্মিংশ্চিদাক্ষিণাত্যপুস্তকে ন দৃশ্যতে। (১০) পারিক্ষিতস্য চ।

